রাখতে হবে। আপসের আর কোনো উপায় নেই। ইংরেজী বিদেশী ভাষা, কিন্তু আপসের একমাত্র উপায়।

উর্দূর বিরুদ্ধে নয়, উর্দূভাষীদের প্রচ্ছন্ন সনদের বিরুদ্ধেই পূর্বপাকিস্তানীদের এ বিক্ষোভ। তেমনি হিন্দীভাষীরাও একটা সনদ পেয়ে গেছে। ভাবী ভারতের শাসক ও ধনিক শ্রেণী হবে হিন্দীভাষী এরকম একটা ইঙ্গিত দেখা দিয়েছে। মহাত্মাজী ভেবেছিলেন কেন্দ্রীয় সরকারের হাতে অতি অল্প ক্ষমতা দেবেন, আর সব ছড়িয়ে দেবেন প্রদেশে প্রদেশে, গ্রামে গ্রামে। ঠিক উল্টোটি হয়েছে। বিকেন্দ্রীকরণের ভরসা নেই। ইণ্ডাস্ট্রিয়ালাইজেশন বিকেন্দ্রীকরণের অন্তরায়। দেশ ইণ্ডাস্ট্রিয়ালাইজেশনকেই বরণ করে নিয়েছে। অত্যন্ত কেন্দ্রীভূত ক্ষমতাকে হিন্দীভাষীদের ধনাধিক্য ও ভোটাধিক্যের উপর ছেড়ে দিলে সেটা গণতন্ত্রের মতো দেখায়, কিন্তু সেটা হয় উত্তর ভারতের দ্বারা ভারাক্রান্ত মাথাভারী গণতন্ত্র। তার বিরুদ্ধে বিক্ষোভ অবশ্যম্ভাবী। তামিলদের একদল এরই মধ্যে খেপেছে। হিন্দী নামক ভাষার বিরুদ্ধে ততটা নয়। যতটা হিন্দীভাষী শাসক ও ধনিক শ্রেণীর সনদের বিরুদ্ধে। মিটমাট না হলে দেশ আবার ভাঙবে। আপসের আর কী উপায় আছে— ইংরেজীকে সহচর ভাষারূপে অনির্দিষ্টকাল বহাল রাখা ভিন্ন?

আমাদের হাজার বছরের অভিজ্ঞতা বলছে যে দেশ বহুখণ্ড হলে স্বাধীনতা রক্ষা করা যায় না। বিপদের সময় দেশবাসী একজোট হয় না। সুতরাং শক্তিশালী কেন্দ্রীয় শাসন চাই। এতকাল পরে আমরা আমাদের নিজেদের একটি কেন্দ্রীয় সরকার পেয়েছি। কাশ্মীরী, কেরলী, বাঙালী, তামিল, অসমীয়া, গুজরাতী, পাঞ্জাবী প্রভৃতি নানা প্রান্তের লোক একবার কুরুক্ষেত্রে মিলিত হয়েছিল শুনেছি। সেটা কিন্তু মিলেমিশে দেশ চালানোর জন্যে নয়। ইতিহাসে এই প্রথমবার আমরা একজোট হয়ে রাষ্ট্র চালাচ্ছি। এ জোট যদি ভেঙে যায় তবে আবার পরাধীনতা। একে অটুট রাখতেই হবে। অথচ একমাত্র রাষ্ট্রভাষার সনদ যে একে তলে তলে ভাঙছে। এটা এমন একটা ইসু যার একপ্রান্তে হিন্দীভাষীদের স্বার্থ, অপর প্রান্তে অহিন্দীভাষীদের স্বার্থ, মাঝখানে ওই আপসের প্রস্তাব। ওই সহচর ভাষা। ভাঙনকে রোধ করতে হলে ওর চেয়ে আর কোনো সহজ উপায় নেই। বিদেশী বলে ইংরেজীতে যাঁদের আপত্তি তাঁরা ইচ্ছা করলে ইংরেজীর বদলে বাংলা তামিল মরাঠি ইত্যাদি চৌদ্দ পনেরটি ভাষাকে সহচর ভাষা বানাতে পারেন। কিন্তু সেটার নাম আরো সহজ নয়, আরো জটিল।

'বিদেশী' এই বিশেষণটাই যদি যত নষ্টের গোড়া হয়ে থাকে তবে আমরা তার বদলে 'আন্তর্জাতিক' এই বিশেষণটি ব্যবহার করতে পারি। স্বাধীন রাষ্ট্র যদি কমনওয়েলথ নামক সংস্থার অন্তর্ভুক্ত হতে পারে তো আন্তর্জাতিক ভাষা ব্যবহার করলে মহাভারত অশুদ্ধ হবে না। স্বাধীনতার সঙ্গে সেটা যদি খাপ খায়, তবে এটাই বা বেখাপ হবে কেন? আগেকার দিনে বিদেশী ভাষার বিরুদ্ধে যতগুলি যুক্তি শোনা যেতো ইদানীং স্বদেশী ভাষার বিরুদ্ধেও ততগুলি শোনা যাচ্ছে। তামিলরা তো সাফ

বলে দিয়েছে যে, হিন্দীও ওদের পক্ষে বিদেশী। আমরাও তো দেখছি হিন্দী শিখতে ইংরেজীর চেয়ে কম শক্তি খরচ হলেও হিন্দীতে শেখবার যোগ্য বিষয় অল্পই আছে, ইংরাজীতে বিস্তর। শব্দগুলো হয়তো চেনা, কিন্তু অর্থ এক নয়। আর ব্যাকরণ তো আরবীর কাছাকাছি যায়। 'মহাত্মা গান্ধীকী' হলো কেন? 'কা' হলো না কেন? কারণ 'জয়' শব্দটা স্ত্রীলিঙ্গ। আর বিশেষ্য যদি স্ত্রীলিঙ্গ হয়, তবে বিশেষণকেও স্ত্রীলিঙ্গ হতে হবে, ক্রিয়াপদকেও স্ত্রীলিঙ্গ হতে হবে। কিন্তু গোড়ায় গলদ, 'জয়' কেন স্ত্রীলিঙ্গ হবে? 'ফতে' স্ত্রীলিঙ্গ বলে।

যাই হোক হিন্দী আমাদের দেশের সব চেয়ে বহুল প্রচলিত ভাষা। দেশের লোকের সঙ্গে কারবার করতে হলে হিন্দী আমাদের শিখতেই হবে। রাষ্ট্রভাষা না হলেও শিখতুম। শিখেছি। 'মহাত্মা গান্ধী কী জয়' হেঁকেছি। হিন্দীকে রাষ্ট্রভাষার মর্যাদা দেওয়া হয়েছে বলে সুখীই হয়েছি। তা হলে বাধছে কোন্‌খানে? বাধছে এইখানে যে, ভারত যেমন ধর্মের বেলা নিরপেক্ষ তেমনি নিরপেক্ষ ভাষার বেলা নয়। হিন্দুধর্মের সঙ্গে সে তার রাষ্ট্রকে একাকার করেনি, কিন্তু হিন্দীভাষার সঙ্গে তা করেছে। ভারত হিন্দুরাষ্ট্র নয়, কিন্তু সংবিধানের যদি সংশোধন না হয়, তবে ১৯৬৫ সালে হিন্দী ভারতের কেন্দ্রীয় সরকারের দপ্তরে একমেবাদ্বিতীয়ম্ হওয়ামাত্র ভারতকে বলা যাবে হিন্দী-রাষ্ট্র। তখন হিন্দীভাষীরাই হবে প্রথম শ্রেণীর নাগরিক। পাকিস্তানের হিন্দুরা যেমন দ্বিতীয় শ্রেণীর নাগরিক ভারতের বাংলাভাষী তামিলভাষী পাঞ্জাবীভাষীরাও তেমনি দ্বিতীয় শ্রেণীর নাগরিক বনবে। সংবিধান রচনার সময় কনস্টিটুয়েণ্ট অ্যাসেম্বলির সদস্যেরা সর্বসম্মতিক্রমে হিন্দীকে একমাত্র রাষ্ট্রভাষা করেননি। তাঁদের মধ্যে তখনি দ্বিমত দেখা দিয়েছিল। এক পক্ষ ছিলেন হিন্দীর সমর্থক। অপর পক্ষ ইংরেজীর। বলা বাহুল্য ইংরেজীর সমর্থকরা জানতেন যে ইংরেজী একটি বিদেশী ভাষা। শুধু বিদেশীর নয় বিজেতার ভাষা। ইংরাজীর সমর্থন করেছিলেন বলে তাঁরা যে কম স্বদেশী বা কম স্বাধীনতাপ্রিয় ছিলেন তা নয়। তাঁরাও কংগ্রেসের লোক। ভোটে দিয়ে দেখা গেল দু'পক্ষের ভোটসংখ্যা প্রায় সমান সমান। হিন্দীর সঙ্গে ইংরেজীর সামান্য একটিমাত্র ভোটের ব্যবধান। এরূপ ক্ষেত্রে হিন্দী ইংরেজী দুটি ভাষাকেই রাষ্ট্রভাষা করা উচিত ছিল।

এখানে আর একটি কথা পরিষ্কার করে বলতে চাই। আমাদের সংবিধানে কোনো ভাষাকেই 'রাষ্ট্রভাষা' বা 'জাতীয় ভাষা' বলে আখ্যাত করা হয়নি। হিন্দীকে বলা হয়েছে 'সরকারী ভাষা'। সংবিধান যদি সংশোধন করা হয়, তবে ইংরেজীকে বলা হবে 'সহচর সরকারী ভাষা'। 'রাষ্ট্রভাষা', 'জাতীয় ভাষা' ইত্যাদি আখ্যা প্রকৃত-পক্ষে সব ক'টি ভারতীয় ভাষারই পাওনা। কোনো একটি ভাষার নয়। হিন্দী যদি সে রকম একটা আখ্যা পেয়ে থাকে, তবে সেটা বিধিসম্মতভাবে নয়। সেটা পাঁচজনের মুখে মুখে। যেমন সুবোধ মল্লিক মহাশয়কে লোকে 'রাজা' বলত। যেমন কংগ্রেস সভাপতিকে লোকে 'রাষ্ট্রপতি' বলত। রাষ্ট্রভাষা বলে হিন্দীর একটা নামডাক হয়েছে। মন্ত্রীরাও তাকে রাষ্ট্রভাষা বলে চালিয়ে দিচ্ছেন। কিন্তু সংবিধানে এর

কোনো সমর্থন নেই। সুতরাং হিন্দী এমন কিছু হারাচ্ছে না, যা সংবিধান অনুসারে তার প্রাপ্য। আর ইংরেজীও এমন কিছু পাচ্ছে না যার বশে সে রাষ্ট্রভাষা বলে গণ্য হবে। লোকমুখে হিন্দীই থেকে যাবে একমাত্র রাষ্ট্রভাষা। কিন্তু সংবিধানে তার একটি সহচর সরকারী ভাষা জুটবে। সেটি যদি ইংরেজী না হয়ে উর্দূ কিংবা তামিল হতো তাতেও হিন্দী গোঁড়াদের আপত্তির তরঙ্গ উঠত। ইংরেজীকে যেমন তাঁরা 'বিদেশী' বলে অপাংক্তেয় করতে চান, তেমনি তাকেও করতেন অন্য কোনো ছুতোয়। মোদ্দা কথা শরিক তাঁরা চান না। হলেই বা সে স্বদেশী।

হিন্দী থাকছে, ইংরেজীও থাকবে, ভবিষ্যতে ভাববিনিময়ের ভাষার অভাব হবে না। যাঁরা হিন্দীতে চান তাঁরা হিন্দীতে ভাব বিনিময় করবেন, যাঁরা ইংরেজীতে চান তাঁরা ইংরেজীতে। যদি বিনিময় করার মতো ভাব থাকে। যদি সে রকম মনোভাব থাকে। সরকারের কাজকর্মের ভাষা ছাড়া কি ভাববিনিময় হয় না ? সংস্কৃতেও হতে পারে। উর্দূতেও।

গান্ধীজী সাধারণত হিন্দীতেই ভাববিনিময় করতেন কিন্তু জীবনের শেষদিনও তাঁকে বাংলা হাতের লেখা তৈরি করতে দেখা গেছে। নোয়াখালিতে ফিরে বাংলায় ভাববিনিময় করতেন। তামিলদের সঙ্গে ভাববিনিময়ের জন্যে তিনি তামিল ভাষা শিখেছিলেন দক্ষিণ আফ্রিকায় থাকতে। পশ্চিমা মুসলমানদের সঙ্গে ভাববিনিময়ের জন্যে তিনি উর্দূতেও কথা বলতেন। রথীবাবুর সঙ্গে, আমার সঙ্গে তিনি ইংরেজীতে কথা বললেন ১৯৪৫ সালে। ভাববিনিময় একটিমাত্র ভাষায় হবে— হিন্দীতে— এমন অদ্ভুত ধারণা তো গান্ধীজীর ছিল না।

এই প্রসঙ্গে একটি মজার গল্প মনে পড়ল। বছর কয়েক আগে স্বাধীন ভারতের সংস্কৃতভাষী সুধীদের এক সম্মেলন হয়। আমাদের এক বিশিষ্ট অধ্যাপক গেছলেন যোগ দিতে। ফিরে এসে বললেন, আলোচনা হলো— কোন্ ভাষায়, বলুন তো ? ইংরেজীতে !

আর একটা মজার গল্প বলি। পাঞ্জাবে সেদিন দারুন বচসা বেধে গেল। খোঁপা আর এলোচুলে নয়, পাঞ্জাবীতে আর হিন্দীতে। তামাশা এই যে, দু'পক্ষেরই বাক্য-বাণ বর্ষিত হলো উর্দূ সংবাদপত্রে। মামলার ভাষা হলো উর্দূ। মনে আছে ছেলে-বেলায় আমি একবার লালা লাজপৎ রায়ের 'বন্দে মাতরম্' পত্রিকার নমুনা চেয়ে পাঠাই। পত্রিকা দেখে আমার চক্ষুঃস্থির। হিন্দী নয়, ইংরেজী নয়. উর্দূ। যেখানে উর্দূ উভয়ের জানা সেখানে ভাববিনিময়ের ভাষা উর্দূ হওয়াই স্বাভাবিক। স্কুল কলেজে যিনি যাই পড়ুন না কেন দেখা হলে হিন্দুতে আর শিখে বাতচিৎ হয় উর্দূতেই।

সরকারী ভাষা বলে গণ্য না হলেও উর্দূতেই পশ্চিমা হিন্দু ও শিখদের স্বাচ্ছন্দ্য আমি অনেকবার লক্ষ করেছি। তেমনি সরকারী ভাষা হিসাবে স্বীকৃত না হলেও ইংরেজীর কদর এদেশে দীর্ঘকাল থাকবে। কেন থাকবে তার একশো কারণ। জাতীয়তাবাদীরা যত সহজে ইংরেজকে হটিয়েছেন, তত সহজে ইংরেজীকে অচলিত

করতে পারবেন না। কাজেই সে চেষ্টা না করাই ভালো। স্বাধীনতার পরে আমাদের গ্রামে গ্রামে হাইস্কুল হয়েছে। লোকে চায় হাই স্কুল। টোল নয়, মাদ্রাসা নয়, বুনিয়াদী নয়, বিশুদ্ধ বাংলা বিদ্যালয় নয়, সেই সেকালের মতো হাই স্কুল। কিংবা টেকনিক্যাল স্কুল। কলেজের সংখ্যাও বাড়ছে। যেখানে মাধ্যম হিসাবে ইংরেজী উঠে যাচ্ছে সেখানেও বিষয় হিসাবে ইংরেজী থেকে যাচ্ছে। এটাও জনগণের ইচ্ছায়।

ইংরেজীর কাজ হবে স্ট্যাণ্ডার্ড ঠিক করে দেওয়া বা ঠিক করতে সাহায্য করা। সে কাজ হিন্দীর দ্বারা হতে পারে না। সামনের দশ বিশ বছরে তো নয়ই, এই শতাব্দীতে নয়। একবিংশ শতাব্দীর ভাবনা একবিংশ শতাব্দী ভাববে। আমরা যারা বিংশ শতাব্দীতে বাস করছি তাদের ভাবনা বিংশ শতাব্দীকেই ঘিরে। যতদূর দেখতে পাচ্ছি ইংরেজীর প্রয়োজন থাকবে। সে প্রয়োজন প্রশাসনঘটিত নাও হতে পারে। বাংলাদেশ যদি স্বাধীন ও স্বতন্ত্র রাষ্ট্র হতো তা হলে আমরা কেউ ইংরেজীকে সরকারী ভাষা বা তার সহচর করতুম না। সব যুক্তিকে খারিজ করত সেণ্টিমেণ্ট। বাংলা-ভাষাই হতো রাষ্ট্রভাষা। কিন্তু সেরূপ ক্ষেত্রেও ইংরেজীর প্রয়োজন ফুরোত না। লোকে ইংরেজীকে চাইত বাংলার স্ট্যাণ্ডার্ড ঠিক করে দেবার জন্যে। সৃষ্টির ও সমালোচনার আদর্শ চোখের উপর তুলে ধরার জন্যে। ইংরেজের যুগ গেছে, ইংরেজীর যুগ যায়নি। আরো আধ শতাব্দী থাকবে।

কিন্তু তাই বা কেমন করে বলি ? খাস ইংরেজের দেশে ইংরেজী যদি পেছিয়ে পড়ে, তেমন বড় লেখক যদি না জন্মান, বইগুলো যদি হয় অন্তঃসারশূন্য, সাময়িক-পত্রগুলো যদি হয় অন্তঃসারশূন্য, খবরের কাগজগুলো যদি হয় বিশেষত্বহীন, সেই জ্বলন্ত বিবেক যদি নিবে আসে, চিন্তার স্বাধীনতা যদি চোরাবালিতে ঠেকে যায় তা হলে অর্ধ শতাব্দীকাল কে একটা মরা সাহিত্য কাঁধে করে বেড়াবে ? ইংরেজী যদি বাংলাকে বা হিন্দীকে এগিয়ে দিতে না পারে তবে ইংরেজীর অবস্থানকাল আধ শতাব্দীও নয়। আরো আগে তার উপর থেকে লোকের মন উঠে যাবে। মানুষকে জোর করে ইংরেজী শেখানোর আমি পক্ষপাতী নই। ইংরেজী যে অবশ্যশিক্ষণীয় বিষয় হয়েছে এটাও আমার মতে অনুচিত। ছেলেরা যদি ইংরেজী শিখতে না চায় না শিখবে। না শিখলে পরে পশতাবে। নিজেদের ছেলেমেয়ে হলে তাদের বলবে অমন ভুল না করতে। কতক লোকের পশতানো দরকার। আজকাল মাড়োয়ারীর ছেলেরা মন দিয়ে ইংরেজী শেখে। বাঙালীর ছেলেরা ফাঁকি দেয়।

ইংরেজীর পেছিয়ে পড়া যেমন অসম্ভব নয় হিন্দীর এগিয়ে যাওয়াও তেমনি সম্ভবপর। এক পুরুষের মধ্যে হিন্দীর অসাধারণ উন্নতি হতে পারে। ইচ্ছা করলে সে উর্দুকে আত্মসাৎ করতেও পারে। দেবনাগরী লিপি ছাড়া অন্যান্য লিপিতে কি হিন্দী লেখা যায় না, ছাপা যায় না ? রোমক লিপিতে ছাপা হলে হিন্দী বই কাগজ আরো চলবে। বাংলা লিপিতে ছাপলে বাঙালীরা অনায়াসে পড়বে। কতক হিন্দী বই কাগজ একাধিক লিপিতে ছেপে পরীক্ষা করা উচিত পাঠকসংখ্যা কী পরিমাণ বাড়ে। অনেকে দেবনাগরীর ভয়ে হিন্দীর দিকে ঘেঁষতে চায় না। তাদের উপর

জোরজুলুম করে যেটুকু ফল হবে তার চেয়ে ঢের বেশী হবে বিভিন্ন লিপিতে হিন্দী বই কাগজ ছেপে। তার পর হিন্দীর ব্যাকরণ আরো সরল হওয়া চাই। পশুপাখির কার কী লিঙ্গ তাই আমাদের জানা নেই। শব্দমাত্রেরই লিঙ্গ থাকবে ও আমরা তা জানব, এ কী জ্বালা!

শেষ কথা, ইংরেজীর দীপশিখা নিবে গেলেই যে হিন্দীর দীপশিখার, বাংলার দীপশিখার, অন্যান্য ভারতীয় ভাষাগুলির দীপশিখার দেওয়ালি হবে এটা একপ্রকার নঞর্থক চিন্তা। বরং ইংরেজীর দীপ যতক্ষণ জ্বলছে জ্বলতে দাও, তার সাহায্যে নিজেদের দীপ জ্বালিয়ে নাও। ফুঃ দিয়ে তাকে অকালে নিবিয়ে দিলে পরে হয়তো দেখবে নিজেদের দীপও নিবু নিবু। দেওয়ালি হবে, না কালীপূজা হবে, কে এখন থেকে ভবিষ্যদ্বাণী করবে?

# সাংস্কৃতিক উত্তরাধিকার

জাতির বা দেশের জীবনে বিশ বছর এমন কিছু বেশী সময় নয়। ত্রিশ বছর, চল্লিশ বছর অর্ধশতাব্দী লাগলেও আমি আশ্চর্য হব না, কিন্তু বরাবরের মতো পাকাপাকিভাবে স্থির হয়ে যাক ভারতীয় হিন্দু মুসলমানের সাংস্কৃতিক উত্তরাধিকার মোটের উপর এক না দুই। যদি এক হয়ে থাকে তবে তাতে হিন্দুস্থানী সঙ্গীতের ও উর্দূ ভাষার স্থান আছে. হিন্দু-মুসলমান নির্বিশেষে সকলেরই উত্তরাধিকাররূপে। তাতে তাজমহলের ও কুতবমিনারেরও স্থান আছে। যৌথ উত্তরাধিকার রূপে।

তেমনি ইংরেজ আমলের শ্রেষ্ঠ দানগুলিও হিন্দু-মুসলমান নির্বিশেষে. বাঙালী পাঞ্জাবী মরাঠা গুজরাতী তামিল তেলুগু নির্বিশেষে. আর্য দ্রাবিড় আদিবাসী নির্বিশেষে, ভারতীয় পাকিস্তানী নির্বিশেষে আমাদের সকলের অবিভক্ত উত্তরাধিকার। বিশ বছর আগে দেশ ও রাষ্ট্র বিভক্ত হয়ে গেছে. কিন্তু সংস্কৃতি বিভক্ত হয়নি। কেউ তখন বলেনি যে সংস্কৃতিও বিভক্ত হলো।

তার পরেও কি বিভক্ত হয়েছে? সেরকম কোনো ঘটনা ঘটে থাকলে আমাদের অজানা। পাকিস্তানে এখনো এক কোটির মতো হিন্দু আছে, তারা তাদের প্রতিবেশীদের মতোই পাকিস্তানী। পাকিস্তানীদের যা সংস্কৃতি তাদেরও তাই। তেমনি ভারতীয় ইউনিয়নে পাঁচ কোটির চেয়ে বেশী মুসলমান আছে। তারা তাদের প্রতিবেশীদের মতোই ভারতীয়। ভারতের যা সংস্কৃতি তাদেরও তাই। সংখ্যালঘুরা কোনোখানেই আলাদা একটা সংস্কৃতির ধুয়ো তুলছে না। তুললে দুই রাষ্ট্রেই তুলবে। সংখ্যাগুরুরাও যে তুলছে তাও নয়। কিন্তু তাদের ব্যবহার দেখে দুঃখিত হতে হয়।

কলকাতা রেডিও খুললেই কানে আসে ধর্মীয় সঙ্গীতের ও অনুষ্ঠানের আতিশয্য। যাতে খ্রীস্টান বা মুসলমানের লেশমাত্র অংশ নেই। উত্তরভারতের রেডিওগুলিতে হিন্দু ও হিন্দীর দাপট কোনো নিরপেক্ষ শ্রোতা বিশ্বাস করবে না যে এটা আমাদের সকলের সম্মিলিত উত্তরাধিকারের স্বীকৃতি। অথচ আমরাই দাবী করে থাকি যে আমাদের রাষ্ট্র ধর্মনিরপেক্ষ। ভাষার ছদ্মবেশে ধর্মকেও আসরে নামানো হচ্ছে প্রতিদিন নানা ছলে। বিভিন্ন প্রোগ্রামে। রেডিও কর্তৃপক্ষ হয় বধির, নয় অজ্ঞ, নয় জেনেশুনে সেকুলার স্টেটকে অবজ্ঞা করছেন।

পাকিস্তান সেকুলার রাষ্ট্র নয়। তার রেডিও যদি ইসলাম ছাড়া আর কোনো ধর্মের সমান অধিকার না মানে তবে আমাদের কিছু বলবার নেই। ইসলামী দৃষ্টি থেকে রবীন্দ্রসঙ্গীতের বিচার করা অযৌক্তিক হলেও অস্বাভাবিক নয়। তাই করতে

গিয়ে রবীন্দ্রসঙ্গীতের উপর আংশিক নিষেধাজ্ঞা জারি হয়েছিল। পাকিস্তানীদের অনেকেই তার প্রতিবাদ করেন। শুনছি নিষেধাজ্ঞা রদ হয়েছে। অবশ্য তার মানে এ নয় যে রবীন্দ্রনাথের সর্বপ্রকার সঙ্গীত রেডিও পাকিস্তান পরিবেশন করবে। তা হলেও পাকিস্তানী কর্তারা প্রকারান্তরে স্বীকার করলেন যে পাকিস্তানের সংস্কৃতি বিশুদ্ধ ইসলামী নয়। এটা একটা অগ্রগামী পদক্ষেপ।

পাকিস্তানের সৃষ্টির সময় থেকেই একদল বলে আসছেন যে বাঙালী মুসলমানরা কেবল মুসলমান নয়, তারা বাঙালী। সুতরাং অন্যান্য বাঙালীর মতো তাদেরও একটা ধর্মনিরপেক্ষ ভাষাভিত্তিক উত্তরাধিকার আছে, যেখানে তারা অন্য ধর্মের বাঙালীর থেকে অভিন্ন, যেখানে তারা অন্যভাষী মুসলমানের থেকে ভিন্ন। এই দলটিই বাংলা বনাম উর্দূর দ্বন্দ্বে প্রাণদান করেন ও তার ফলে জনসমর্থন লাভ করেন। কিন্তু বিপরীত মনোভাবও কাজ করে আসছে। বাঙালী হিন্দু মুসলমানের ভাষা ও সাহিত্য ও সঙ্গীত ও সংস্কৃতির অভিন্নতা স্বীকার করে নিলে ইসলামের দৃষ্টিতে 'পাক না-পাক' ভেদ রক্ষা করা অবাস্তব হয়। পূর্বপাকিস্তানের মহামান্য গভর্নর নাকি দুঃখ করছেন যে, ছেলেমেয়েদের নাম থেকে বোঝা যায় না কে মুসলমান ও কে মুসলমান নয়। ভেদজ্ঞান ছাড়া তিনি ও তাঁর দল আর কিছু জানেন না। ইতিহাসের বা সাহিত্যগ্রন্থের পাতা ওলটালে দেখতেন যে বাংলার তথা উপমহাদেশের সব হিন্দু মুসলমানের অমিলের চেয়ে মিলই বেশী।

দলকে দল রাজপুত মুসলমান হয়ে গেছে, কিন্তু রাজপুত আচার বা সংস্কার ছাড়েনি। সেইজন্যে এক ট্র্যাজেডী ঘটে গেল হীর ও রঞ্জার জীবনে। রঞ্জা ছিল জাঠ। পাঞ্জাবী হিন্দু মুসলমানের সব চেয়ে মধুর, সব চেয়ে করুণ ও সব চেয়ে আদরের কাব্য লেখা হয়েছে এই কাহিনী অবলম্বন করে। লিখেছেন ওয়ারিশ শাহ্। তাঁকে শিখ হিন্দু, মুসলমান সমান ভালোবাসেন। দেশভাগের পর যে মহামারী ঘটে তাতে বেদনাবিহ্বল হয়ে কবি অমৃত প্রীতম লেখেন, "ওয়ারিশ শাহ্, দেখে যাও তোমার সাধের পাঞ্জাবের কী দশা আজ।"

কবিতাটি পাঠ করতে করতে শিখ অধ্যাপকের কণ্ঠ অশ্রুরুদ্ধ হয়, তাঁর চোখে জল এসে পড়ে। ওয়ারিশ শাহ্ কে! একজন কবি ছাড়া কেউ নন। তবু তিনি পাঞ্জাবের আত্মা। তাঁর কাছেই আবেদন করছেন তাঁরা যাঁরা পাঞ্জাবী। যাঁরা শিখ হলেও সেকথা ওয়ারিশ শাহ্‌কে বলতে চান না। রবীন্দ্রনাথকে সম্বোধন করে পূর্বপাকিস্তানী বাঙালী মুসলমান কবির কবিতাও পড়েছি। একই সুরে বাঁধা।

ওয়ারিশ শাহ্ অসংখ্য ওয়ারিশ রেখে গেছেন পাঞ্জাবের ঘরে ঘরে। ওয়ারিশদের ধর্ম অনুসারে এক একটা খোপে পোরা যায়, কিন্তু ওয়ারিশ শাহ্‌কে ভাগ করবার কী উপায়? তাঁর কাব্যকেই বা বিভক্ত করবে কে? সেরকম কোনো ঘটনা এখনো ঘটেনি। মোনেম খান সাহেব যদি লাহোরে পদার্পণ করেন তা হলে আরো অবাক হবেন সেখানকার ব্যাপার দেখে। তারা এখনো পাঞ্জাবী ভাষায় লিখছে, যদিও উর্দূ হরফে। তাদের লেখা সীমান্ত ভেদ করে পাচার হচ্ছে ভারতীয়

পাঞ্জাবে। পড়ছে এপারের শিখ ও হিন্দুরা। কী শয়তানী ষড়যন্ত্র। অধ্যাপক আমাকে বললেন, "আমরা ওপার থেকে বিস্তর পাঞ্জাবী বই চোরাই ভাবে আনিয়েছি।" হাঁ, ওয়ারিশ শাহ্ এখনো জীবিত। তাঁর আত্মা পাঞ্জাবীদের ধীরে ধীরে প্রকৃতিস্থ করছে। তারা এখন অনুতপ্ত, লজ্জিত।

অধ্যাপক আমাকে তাজ্জব বানিয়ে দিলেন যখন বললেন যে, "পাক-ভারতের যুদ্ধের সময় ভারতীয় ফৌজ যখন লাহোর জয় করতে যায় তখন এপারের পাঞ্জাবীরা মনে মনে প্রার্থনা করে, হে ভগবান, লাহোরের পতন যেন না হয়।"

"কেন, লাহোরের পতন হবে না কেন?" আমি প্রশ্ন করি।

"লাহোর যে আমাদের।" অধ্যাপক উত্তর দেন। সে মুহূর্তে তিনি ধর্মনির্বিশেষে পাঞ্জাবী। পাঞ্জাবের রাজধানীর আধ্যাত্মিক ওয়ারিশ। লাহোরের পতনে যে তাঁরও অগৌরব। যদিও ভারতীয় জাতীয়তাবাদ তাতে গৌরব বোধ করতে পারে।

না, আমিও সেই অর্থে ভারতীয় জাতীয়তাবাদী নই যে অর্থে লাহোরের পতন আমার কাছে গৌরবের। দেশ বিভক্ত হয়েছে বলে আমি অন্য মানুষ হয়ে যাইনি। ভগবান না করুন, ঢাকার যদি কোনোদিন পতন হয় আমিও অগৌরব বোধ করব। সেরকম পরিস্থিতি কোনোদিন যেন না হয়।

সীমান্তের ওপার থেকে মাঝে মাঝে এক আধখানা বই কাগজ আমার হাতেও আসে। রবীন্দ্রসঙ্গীত নিষেধ নিয়ে ঢাকার ইন্‌টেলেকচুয়ালরা দুই দলে ভাগ হয়ে যাবার নিদর্শন দেখতে পাই। রবীন্দ্রনাথ পূর্বপাকিস্তানেও বিস্তর বাঙালী মুসলমান ওয়ারিশ রেখে গেছেন, তাঁরা তাঁকে ওয়ারিশ শাহের মতো ভালোবাসেন। সে ভালোবাসা এতই আন্তরিক যে কথা দিয়ে বোঝানো যায় না। ভাষাপ্রীতি ও কবি-প্রীতি তাঁদের বেলা এক হয়ে গেছে। বাংলা আছে অথচ রবীন্দ্রনাথ নেই এ তাঁরা ভাবতেই পারেন না। কিন্তু আর একদল এটা সত্যি সত্যি ভাবতে পারেন। তাঁরা বাংলা রাখবেন, কিন্তু সে বাংলা হবে মুসলমানী বাংলা, সুতরাং রবীন্দ্রনাথ বর্জনীয়। হিন্দুপ্রাধান্যের ভয় তাঁদের এখনো ভাঙেনি।

এই দ্বিতীয়োক্ত দলটিও বাঙালী। ঘটনাচক্র অন্যরূপ না হলে এঁরা ও আমরা একসঙ্গেই থাকতুম। দেশ যখন অবিভক্ত ছিল তখন একসঙ্গেই ছিলুম। সাতশো বছর একসঙ্গেই কাটিয়েছি। এঁরা মুসলমান বলে সাহিত্যে বা সঙ্গীতে পৃথক ছিলেন না। আলাওল, দৌলৎ কাজী, মাগন ঠাকুর, পাগলা কানাই, লালন ফকির, মদন বাউল কেই বা পৃথক ছিলেন? আবদুল করিম সাহিত্যবিশারদ সাহেব দেশভাগের পরে এঁদের পরিষ্কারভাবে বলেছিলেন যে বাংলাভাষায় ও সাহিত্যে হিন্দু মুসলমান বলে দুটো পৃথক ভাগ নেই।

তবে হিন্দুপ্রাধান্যের অভিযোগটা অমূলক নয়। একথা স্বীকার করতেই হবে যে ইংরেজীশিক্ষার উদ্যোক্তা যাঁরা ছিলেন তাঁরা হয় ইউরোপীয় নয় হিন্দু। কলকাতা মাদ্রাসায় ইংরেজীর ক্লাস খুলে দেওয়া হয়। কিন্তু মুসলমানরা তার সুযোগ নেন না। বিধর্মীর ও বিজেতার ভাষা বলে ইংরেজীর উপর তাঁদের এক বিজাতীয় ঘৃণা ছিল।

আবার হিন্দুকলেজ নামক প্রতিষ্ঠান যাঁদের কীর্তি তাঁরা ইউরোপীয়কে নিলেও মুসলমানকে নিতেন না। হিন্দুকলেজের শেষপর্বে তার গভর্নিং বডিতে এই নিয়ে বিতর্ক হয়। অনেকেই ঐ নীতি পরিবর্তন করার পক্ষে। বিপক্ষেও কতক লোক ছিলেন। নীতি পরিবর্তন করা হয়। মুসলমান ছাত্র নেওয়া হয়। কলেজের নতুন নাম হয় প্রেসিডেন্সী কলেজ। বিদ্যাসাগর মহাশয় যে কলেজ স্থাপন করেন তাতেও মুসলমানের প্রবেশ ছিল না। এ নিয়ম গত মহাযুদ্ধের সময়ও বলবৎ ছিল। এখন পরিবর্তন করা হয়েছে কি না জানিনে।

একে তো মুসলমানদের নিজেদেরই অনাগ্রহ, তার উপর সুযোগের অভাব, ফলে মুসলমানদের ইংরেজীশিক্ষা দুই পুরুষ পিছিয়ে থাকে। ইতিমধ্যে বাংলাসাহিত্যের নেতৃত্ব চলে যায় ইংরেজীশিক্ষিত হিন্দুদের হাতে। ইংরেজীর অনুকরণ বা অনুসরণ করতে গিয়ে এঁরা বাধ্য হয়ে সংস্কৃত পারিভাষিক শব্দ গ্রহণ করেন। আরবী ফারসী তা বলে এঁরা বর্জন করেন না। বঙ্কিমের রচনায় যত আরবী ফারসী আছে তত তাঁর পরবর্তী মুসলমানদের রচনাতেও নেই। আরবী ফারসী যে ধীরে ধীরে প্রভাব হারায় তার কারণ সরকারী ভাষা আর ফারসী থাকে না। জোর করে আরবী চালাতে গেলে ক'জন পাঠক বুঝতেন?

এখন ইংরেজীশিক্ষার সুযোগ মুসলমানরাও পাচ্ছেন, পাকিস্তানে তো নিশ্চয়ই। হিন্দু প্রাধান্যের ভয় ভেঙে যাওয়াই উচিত। আর সংস্কৃত শব্দ আলাওলের রচনায়ও কম নয়। সংস্কৃত নিরীশ্বরবাদী নাস্তিক দর্শনের ও বৌদ্ধ জৈন গ্রন্থেরও ভাষা ছিল। সংস্কৃত আর হিন্দু সমার্থক নয়। অকারণে সংস্কৃত শব্দ ব্যবহারের আমরাও বিরোধী। ভাষা যথাসম্ভব প্রাকৃতের মতো হবে। মুখের ভাষার কাছাকাছি যাবে। প্রাচীনত্বের বাহন হবে না। ধর্মের আঁচল ধরে থাকবে না। আধুনিক মনের গতির সঙ্গে সঙ্গতি রেখে চলবে।

(১৯৬ )

## ভাষাভিত্তিক সংস্কৃতি

সংস্কৃতি বলতে সাধারণত ধর্মভিত্তিক সংস্কৃতিই বোঝাত। যেমন হিন্দু সংস্কৃতি, মুসলিম সংস্কৃতি, খ্রীস্টীয় সংস্কৃতি। কিন্তু গত দু'তিনশো বছরে ধর্মভিত্তিকের চেয়ে দেশভিত্তিকের বা মহাদেশভিত্তিকের প্রভাব বেড়েছে। তার ফলে ইউরোপীয় সংস্কৃতিতে প্রাক্‌খ্রীস্টীয় গ্রীক রোমক ও অখ্রীস্টীয় ইহুদী মুসলিম ধারা মিলিত হয়ে সাগরসঙ্গম সৃষ্টি করেছে। তেমনি ভারতীয় সংস্কৃতিতে আর্য দ্রাবিড় তথা তুর্ক পারসিক মিলে যে ত্রিবেণী সঙ্গম রচনা করেছিল তার সঙ্গে ইউরোপীয় সাগরস্রোত মিলে গঙ্গাসাগরসঙ্গম সম্ভব করেছে।

ছেলেবেলায় আমরা ভারতের সমন্বয়শালিনী প্রতিভার কথাই শুনেছি। যে প্রতিভা আর্যকে দ্রাবিড়ের সঙ্গে, হিন্দুকে মুসলিমের সঙ্গে, প্রাচ্যকে পাশ্চাত্যের সঙ্গে মিলিয়ে এমন একটি সমন্বয় বিবর্তিত করেছে বা করতে নিযুক্ত রয়েছে যা নিছক হিন্দু বা বিলকুল মুসলিম বা একান্ত ভারতীয় বা নিতান্ত প্রাচ্য নয়। যা ভারত-ভিত্তিক হলেও আংশিক ভাবে প্রতীচ্য, আংশিকভাবে মুসলিম।

অসহযোগ আন্দোলনের সময় আমাদের জাতীয়তাবাদীরা আর স্বীকার করতে রাজী হন না যে ভারতভিত্তিক সংস্কৃতি আংশিকরূপে পাশ্চাত্ত্য। তাঁদের সমন্বয়চিন্তায় মুসলিমের স্থান ছিল, তার মানে তুর্কপারসিক ধারার দান ছিল, কিন্তু ইউরোপীয়ের প্রবেশ ছিল না। স্বাধীনতার পরে দেখা গেল দেশ দু ভাগ হয়ে গেছে। তার এক ভাগে বিলকুল মুসলিমের জয়জয়কার। হিন্দু সেখান থেকে উৎখাত। ইউরোপীয়কেও বহিষ্কার করতে পারলে আরো ভালো হতো, কিন্তু ততদূর যেতে তেমন উৎসাহ নেই। গেলে বহু শতাব্দী পিছিয়ে যেতে হয়।

বাকী যে ভাগটার নাম ভারতীয় ইউনিয়ন সে ভাগটাতে বিশুদ্ধ হিন্দুর জয়জয়-কার হলে কেউ আশ্চর্য হতো না। কারণ পাশ্চাত্ত্যকে তো আগেই অস্বীকার করা হয়েছে, ইসলামী যখন আপনা থেকেই আলাদা হয়ে গেছে তখন তাকেই বা স্বীকার করা হবে কেন? এ যুক্তি এখনো একটি বিপুল জনসমষ্টির মনের উপর কাজ করছে। ভারতীয় সংস্কৃতি বলতে এরা বোঝে গঙ্গাসাগরসঙ্গমের নয়, ত্রিবেণীসঙ্গমের নয়, গঙ্গোত্রীর বা হরিদ্বারের গঙ্গাজল। এতে গ্রীক বা পারসিক বা তুর্ক বা ইংরেজ কোনো প্রকার যবনস্পর্শ থাকবে না, স্পর্শদোষের জন্যে প্রায়শ্চিত্ত করে শুদ্ধ হতে হবে। সমন্বয় নয়, শুদ্ধিই এদের কাম্য। শুদ্ধির খাতিরে এরা ইংরেজী বর্জন করবে, উর্দূ বর্জন করবে। অসহযোগ আন্দোলন ও দেশবিভাজন এই দুটি ঘটনার অবশ্যম্ভাবী পরিণাম এই সাংস্কৃতিক শুচিবাতিক, এই বর্জনশীল মানসিকতা। এর

শিকড় অসহযোগের পূর্বেও যথেষ্ট দৃঢ় ছিল। স্বদেশী যুগের জাতীয়তাবাদ ইউরোপীয় কিংবা মুসলিম কোনো বিদেশী আমদানীকেই ভারতীয় প্যাটার্নের অঙ্গীভূত ভাবতে প্রস্তুত ছিল না। কিন্তু সঙ্গে সঙ্গে রামমোহনের ও ব্রাহ্মসমাজের জীবন্ত প্রভাব কাজ করছিল। ওদিকে রাণাডের ও প্রার্থনাসমাজের। রেনেসাঁস ও রেফরমেশন যেখানে যেখানে সক্রিয় ছিল সেইখানেই ছিল গ্রহণশীল সমন্বয়শীল মনোভাব।

ভারতীয় ভাষাগুলির প্রত্যেকটিতে নতুন প্রাণের জোয়ার এসেছিল। সে জোয়ার সমুদ্রের জোয়ার। ইউরোপীয় সাহিত্য দর্শন তথা বিজ্ঞান এনেছিল সেই জোয়ার। কয়েক দশকের মধ্যে এমন অভূতপূর্ব বিকাশ না ঘটলে রবীন্দ্রনাথের 'গীতাঞ্জলি' কখনো নোবেল প্রাইজ পেত না। এই যে বিকাশ একে অব্যাহত রাখতে হলে যবনসংস্পর্শকেও অব্যাহত রাখতে হয়। যবনসংস্পর্শের অর্থ ব্যাপকভাবে ইউরোপীয় তথা ইসলামী সংস্পর্শ। রামমোহন যার প্রথম দৃষ্টান্ত। রামমোহনের পদাঙ্ক অনুসরণ না করে এদেশে রেনেসাঁসও হতো না, রেফরমেশনও হতো না। যা হতো তা ওই শুদ্ধি বা যবনবহিষ্কার।

ভাষাগুলির এই নবজন্মের ফলে আমাদের সংস্কৃতি এখন ভাষাভিত্তিক হয়ে উঠেছে বা উঠতে যাচ্ছে। বাংলা, মরাঠি, তামিল, তেলুগু, হিন্দী, উর্দূ কেউ কারো চেয়ে খাটো হতে চায় না, পশ্চাৎপদ হতে চায় না। জনসংখ্যা কম হতে পারে, বেশী হতে পারে, কিন্তু ভাষার উৎকর্ষ ও সাহিত্যের মানমর্যাদা লোকগণনার ঊর্ধ্বে। অতি অল্পসংখ্যকের ভাষাও মহান সাহিত্যের বাহন হতে পারে। চিন্তার নেতৃত্ব যাঁরা করেন তাঁদের ভাষা হয়তো নরওয়েজিয়ান, যেমন ইবসেনের। একদিন অসমীয়া ভাষা থেকেও হয়তো ইবসেনের মতো কেউ উঠে আসবেন। থিয়েটারের সংখ্যায় কটক পাটনার চেয়ে লখনউয়ের চেয়ে এগিয়ে রয়েছে। কলকাতা এগিয়ে রয়েছে বম্বের চেয়ে, যে কোনো ভারতীয় মহানগরীর চেয়ে ; এই যে অগ্রগণ্যতা এ কেবল সংখ্যায় নয়, গুণেও।

এখন ভাষাভিত্তিক সংস্কৃতির বিপদ হচ্ছে ভাষাভিত্তিকতা মনে প্রাণে গেঁথে যায়। ক্রমে ভাষাভিত্তিক জাতীয়তাবাদের পত্তন হয়। ভাষাভিত্তিক রাজনীতি ও অর্থনীতি প্রশ্রয় পায়। ইতিমধ্যেই আমরা দেখেছি প্রদেশগুলির ভাষাভিত্তিক পুনর্বিন্যাস, পরে রাজ্যগুলির ভাষাভিত্তিক পুনর্বিন্যাস। তারপরে দেখেছি এক এক রাজ্যের এক এক সরকারী ভাষা নিয়ে দ্বন্দ্ব। একটি ভাষা একাধিক রাজ্যের সরকারী ভাষা হয়ে ক্ষান্ত নয়, সারা দেশের সরকারী ভাষা হতে বদ্ধপরিকর। সে তার সিংহাসনে আর কোনো ভাষাকে শরিক হতে দেবে না। ইংরেজীকে তো নয়ই, উর্দূকেও না। মানুষের মন যদি এই নিয়ে বিষিয়ে যায় তবে ইউরোপের মতো ভারতও একদিন ভাষাভিত্তিক নেশনরাষ্ট্রে বহুধা বিভক্ত হতে পারে। পাকিস্তানেও এর সম্ভাবনা দেখা যাচ্ছে। সেখানে উর্দূ ও বাংলা দুই দিক থেকে টানতে টানতে সিংহাসনটাকেই দ্বিখণ্ড করতে পারে। যদি ইংরেজী নামক যোগসূত্র ছিন্ন হয়।

পাকিস্তানের একমাত্র যোগসূত্র ইংরেজী, যদি ইসলামকে বাদ দিয়ে ভাবা যায়।

লোকে এখনো সে ধারায় ভাবতে শেখেনি। কিন্তু শিখবে একদিন। ভাষাভিত্তিক সংস্কৃতিই একদিন শেখাবে। ভাষাভিত্তিক কখনো নিছক ইসলামী হতে পারে না। যেমন নিছক ইসলামী কখনো ভাষাভিত্তিক হতে পারে না। পাকিস্তানের একটা বিপুল অংশ নিছক ইসলামী সংস্কৃতির মোহে মুগ্ধ। কিন্তু সে সংস্কৃতির বিকাশ বহুকাল হতে রুদ্ধ। অপরপক্ষে ভাষাভিত্তিক সংস্কৃতির বিকাশ রুদ্ধ নয়, রুদ্ধ হতে রাজী নয়। আপনার বিকাশের জন্যে সে পশ্চিমের সংস্পর্শ চায়, পশ্চিমবঙ্গের সংস্পর্শ চায়। কেবল মক্কার উপর নির্ভর করলে সে অক্কা পাবে। সম্প্রতি রবীন্দ্রসঙ্গীতকে উপলক্ষ করে ইসলামী বনাম বাংলা সংস্কৃতির এক রাউণ্ড কুস্তি হয়ে গেল। বাংলা সংস্কৃতিই জিতবে, যদি আরো এক দফা বলপরীক্ষা হয়।

এবারেও তেমনি এক বলপরীক্ষার জন্যে দেশ প্রস্তুত হচ্ছে। ইংরেজীকে হিন্দি একাই 'রিপ্লেস' করবে। কেবল সরকারী কাজকর্মের বেলা নয়, ব্যবসাবাণিজ্যের বেলা, লেখাপড়ার বেলাও। এ প্রস্তাবে দেশময় যে বিক্ষোভ দেখা দেয় তার ফলে ভারত সরকার এখন অন্যান্য ভাষাগুলিকে উচ্চতম পরীক্ষার ও উচ্চতম শিক্ষার বাহন বলে স্বীকার করে নিতে রাজী হয়েছেন। কিন্তু কেন্দ্রীয় সরকারে ও কেন্দ্রীয় শিক্ষায়তনে হিন্দীর একাধিপত্য মেনে নিতে হবে। ইংরেজীর জন্যে জবাহরলাল যে প্রতিশ্রুতি রেখে যান তা এখনো আইনে রূপায়িত হয়নি। কোনোদিন হবে কি না নির্ভর করছে হিন্দীভাষীদের মতিগতির উপর। তাদের পেছনেও অন্যান্য ভাষী জোট আছে।

তুমি চল ডালে ডালে তো আমি চলি পাতায় পাতায়। তামিলরা এর মধ্যেই মুখের মতো জবাব দিয়েছে। ওরা ইংরেজী ও তামিল ভিন্ন তৃতীয় কোনো ভাষা শিখতে বাধ্য থাকবে না। ওরা কেউ যদি হিন্দী না শেখে তবে ইংরেজী উঠে যাবার সঙ্গে সঙ্গেই তামিলই তার স্থান নেবে, হিন্দী নয়। তখন পাকিস্তানের মতো ভারতের কেন্দ্রীয় সরকারকেও মনঃস্থির করতে হবে তাঁরা মাদ্রাজের ছাত্রদের গুলী করে মাদ্রাজের উপর হিন্দীর স্টীমরোলার চালাবেন, না, তামিলকেও কেন্দ্রীয় সরকারের অন্যতম সরকারী ভাষা করবেন, না, তামিলভাষী অঞ্চলকে ভারতীয় ইউনিয়নের থেকে বিচ্ছিন্ন হয়ে যেতে দেবেন। তিনটির যে কোনো একটি সিদ্ধান্ত নিলে তার প্রতিক্রিয়া সুদূরপ্রসারী হবে। ইংরেজী এখনো বিদ্যমান বলেই সিদ্ধান্ত নেওয়া যত-দিন খুশি পেছিয়ে দিতে পারা যাচ্ছে। ইংরেজীর অন্তর্ধান আসন্ন হলে সিদ্ধান্ত জরুরি হবে। তখন তিনটির কোন্‌টি গ্রহণ করবেন ? তার চেয়ে ইংরেজীকে বহাল রাখাই শ্রেয় নয় কি ?

তামিলনাড হচ্ছে ভারতীয় ইউনিয়নের পূর্বপাকিস্তান। তাকে হজম করাও যাবে না, উগরে ফেলাও যাবে না। তার খাতিরে ইংরেজীকে বহাল রাখতে হবে, আর নয়তো তামিলকেও হিন্দীর সঙ্গে সমমর্যাদা দিয়ে ভারতের অন্যতম সরকারী ভাষা করতে হবে। বলা বাহুল্য তামিলকে সেরূপ মর্যাদা দিলে তেলুগু কন্নাডিগ

মালয়ালমকেও অনুরূপ মর্যাদা দিতে হবে। বাংলা কী অপরাধ করল? ওড়িয়ারই বা কী অপরাধ? আর উর্দূরই বা অপরাধ কী?

ভারতীয় ভাষাগুলির সম্বন্ধে কয়েকটি গোড়ার কথা মনে রাখতে হবে। পাঁচশো বছর আগে হিন্দী উর্দূ একই ভাষা ছিল। দেড় হাজার বছর আগে হিন্দী বাংলা একাকার ছিল। পাঁচ হাজার বছর আগে হিন্দী ইংরেজী একই গর্ভে ছিল। কিন্তু দশ হাজার বছর উজিয়ে গেলেও হিন্দী তামিলের একই উৎসের সন্ধান পাওয়া যাবে না। আর্য ভাষা ও দ্রাবিড় ভাষা কোনো কালেই একগোষ্ঠীভুক্ত ছিল বলে শোনা যায় না। যেখানে এক ভাষার সঙ্গে আরেক ভাষার ব্যবধান এত গভীর যে তার তল দেখা যায় না সেখানে কতকগুলি সংস্কৃত শব্দ তামিল অভিধানে স্থান পেয়েছে বলেই হিন্দী তামিল বোন-বোন হতে পারে না। তা হলে তো উর্দূ আরবীও বোন-বোন। অতি বড়ো মুসলিমও বিশ্বাস করেন না যে উর্দূ আরবী একই বংশের ভাষা যদিও আরবী নাম সবাইকে দেওয়া হয়। তেমনি সংস্কৃত নাম সবাইকে দিলেও মুখের ভাষার পারিবারিক সম্বন্ধ প্রমাণ হয় না।

ইতিমধ্যেই তামিল থেকে সংস্কৃত বহিষ্কার শুরু হয়ে গেছে। হিন্দীপ্রেমীরাও কি আরবী ফারসী বহিষ্কার করছেন না? এই শুদ্ধিকরণ অব্যাহত থাকলে বিশুদ্ধ হিন্দী ও বিশুদ্ধ তামিল ক্রমশ সুমেরু কুমেরুর মতো পরস্পরের বিপরীত হবে। পোলারাই-জেশন পরিপূর্ণ হলে সে কি কেবল ভাষা ও সাহিত্যের ক্ষেত্রে নিবদ্ধ থাকবে? ইংরেজীর তপ্ত কটাহ থেকে ঝাঁপ দিয়ে আমরা কোন আগুনে দগ্ধ হতে যাচ্ছি কে জানে। একই ইসুতে ইউরোপ ছিন্নভিন্ন হয়ে গেছে। ভারত ও পাকিস্তান কি খান্‌খান্‌ হবে না? ভাষাভিত্তিক সংস্কৃতি যদি অন্ধদের হাতে পড়ে তবে ধর্মান্ধরা যেমন দুইভাগ করেছে ভাষান্ধরাও তেমনি বহুভাগ করবে।

# পুনরুক্তি

সংস্কৃত যখন সর্বভারতীয় সংস্কৃতির বাহন ছিল তখন বাংলাদেশের কোনো নগর সর্বভারতীয় সাংস্কৃতিক রাজধানী ছিল না। যখন ফারসী ছিল তখনো না। এই সৌভাগ্য ঘটে ঊনবিংশ শতাব্দীতে, এর জের চলে বিংশ শতাব্দীতে। শিক্ষার মাধ্যম ইংরেজী হবার ফলেই। ইংরেজীর বদলে হিন্দী যদি হয় সর্বভারতীয় সংস্কৃতির বাহন তা হলে দিল্লী হবে কলকাতার বদলে সর্বভারতের সাংস্কৃতিক রাজধানী। এ নিয়তি খণ্ডাবে কে? বাংলাকে শিক্ষার মাধ্যম করতে পারো, কিন্তু সর্বভারতীয় সাংস্কৃতিক রাজধানী কলকাতা এর পর থাকবে না। এতে এক দিক দিয়ে লাভ হতে পারে, আরেক দিক দিয়ে ক্ষতি হবে। কারণ বাঙালীর মন সংকীর্ণ হয়ে যাবে। ইতিমধ্যেই হতে আরম্ভ করেছে। বাঙালী আর সব রাজ্য থেকে হটে আসছে। ভিড় করছে অপরিসর পশ্চিমবঙ্গে। বাংলা মাধ্যমের ফলে সে আরো কোণঠাসা হবে। অগত্যা তাকে বরণ করতেই হবে হিন্দী মাধ্যম। প্রসারের শর্তই হবে তাই। এ নিয়তি খণ্ডাবে কে?

মাতৃভাষায় কি উচ্চতম শিক্ষা দেওয়া যায় না? যায় বইকি। এ বিষয়ে জাপানের চেয়ে আরো ভালো দৃষ্টান্ত হাতের কাছে রয়েছে। হায়দরাবাদে নিজাম তাঁর ওসমানিয়া বিশ্ববিদ্যালয়ের শিক্ষার মাধ্যম করেন উর্দূকে। অনেকদিন পর্যন্ত। নিজাম বাহাদুরের খেয়াল ছিল না যে তাঁর প্রজাদের অধিকাংশের মাতৃভাষা উর্দূ নয়। মাতৃভাষায় উচ্চ শিক্ষা দিতে হলে দিতে হয় তেলুগু, কন্নাডিগ ও মরাঠী ভাষায়। উর্দূভাষীর সংখ্যা নগণ্য। সারা ভারতে শুনতে পাই আটান্নটি বিশ্ব-বিদ্যালয়ের মধ্যে চৌত্রিশটির মাধ্যম মাতৃভাষা। এর ফলাফল কী হবে তা আজ থেকে বলা শক্ত। ইংরেজীনবিশদের চেয়ে এইসব ছাত্ররা কি বেশি জাতীয়তাবাদী হবে, বেশি বিদ্বান হবে, বেশি সৃষ্টিশীল হবে? বিভিন্ন সাহিত্যে কি এদের কল্যাণে নবযুগের সূচনা হবে? এদের হাতে গণতান্ত্রিক মূল্যগুলি নিরাপদ হবে কি? সিভিলের উপর মিলিটারি চেপে বসবে না তো? কাজীর বিচার ফিরে আসবে না তো?

ইংরেজী শিক্ষা বলতে অনেক কিছুই বোঝায়। শুধু কয়েকটি পাঠ্যবিষয় নয়। মানুষের মনে অলক্ষে প্রবেশ করে ব্যক্তিস্বাধীনতা, মানবিক অধিকার, গণতান্ত্রিক ও নাগরিক স্বাধিকার, আইনের শাসন, মিলিটারির উপর সিভিলের শ্রেষ্ঠতা, আচারের উপর বিচারের শ্রেষ্ঠতা, অথরিটির উপর যুক্তির শ্রেষ্ঠতা। এসব ক্ষেত্রে জাপানীরা কি আমাদের উপর টেক্কা দিয়েছে, না পরাধীনতা সত্ত্বেও আমরা

তাদের উপর টেক্কা দিয়েছি ? তাদের ইনটেলেকচুয়ালরা কি আমাদের ইনটেলেকচুয়ালদের চেয়ে বড়ো ? আর একটা ঐতিহাসিক সিদ্ধান্ত নেবার আগে সব দিক যেন চিন্তা করি।

কলকাতা বিশ্ববিদ্যালয় ইংরেজীর বদলে বাংলাকে শিক্ষার মাধ্যম করলে কেন্দ্রীয় সরকার হিন্দীর জন্যে চাপ দেবে না, বিশ্ব কিংবা ভারত আশ্চর্য হবে না। বাইরে থেকে ছাত্র না এলেও ঘরের ছাত্রের সংখ্যা আরো বাড়বে। তাদের জন্যে বাংলা ভাষায় প্রচুর বই লেখা হবে। সেদিক থেকে বাংলা সাহিত্যের প্রভূত উন্নতি হবে। এ গেল জমার দিক। কিন্তু একটা খরচের দিকও আছে। সেটার উপর লোকের নজর পড়বে বিশ ত্রিশ বছর বাদে। ততদিনে ভুল যা ঘটে থাকবে তার আর সংশোধন চলবে না।

সর্বভারতীয় সংস্কৃতির বাহন যখন ছিল সংস্কৃত তখন কেউ বাংলাদেশের দিকে তাকায়নি। বাঙালী ছিল না সংস্কৃতির নায়ক। নবদ্বীপে যেমন কতক পড়ুয়া আসত তেমনি মিথিলাতেও যেত। কাশী ছিল আরো বড় কেন্দ্র। ফারসী যখন সংস্কৃতির বাহন হলো তখনো সর্বভারতের দৃষ্টি বাংলাদেশের উপরে পড়েনি। বাঙালীর সুদিন এলো ঊনবিংশ শতাব্দীতে। একে তো সারা ভারতের রাজধানী কলকাতা, তার উপর ইংরেজী শিক্ষার প্রধান পীঠ, তার উপর আধুনিক সাহিত্যের রঙ্গমঞ্চের চিত্রকলার ও বিজ্ঞানের অগ্রণী। ঊনবিংশ শতাব্দীর জের টানল বিংশ শতাব্দী। রাজনীতিতেও কলকাতার নেতৃত্ব অবিসংবাদী। তারপর রাজধানী স্থানান্তরিত হলো দিল্লীতে। রাজনৈতিক নেতৃত্ব চলে গেল গান্ধীজীর হাতে। কিন্তু অপরাপর গৌরব অস্তমিত হলেও শিক্ষার গৌরব সংস্কৃতির গৌরব দেদীপ্যমান রইল। রবীন্দ্র অবনীন্দ্রের সঙ্গে সঙ্গে তার নির্বাণ ঘটেনি ? পার্টিশনের সঙ্গে সঙ্গে তার বিলয় ঘটেনি।

ইংরেজী যদি শিক্ষার মাধ্যম না হয়ে শুধুমাত্র একটি শিক্ষণীয় বিষয় হয় তাহলে লেখাপড়া হয়তো আরো ভালো হবে, সাহিত্যেও নবযুগ আসতে পারে, কিন্তু ইতিহাসের গঙ্গাসাগরসঙ্গম আর বাংলাদেশে থাকবে না। থাকলে নামমাত্র থাকবে। কেউ সেখানে স্নান করতে আসবে না। জাতীয়তার দিক থেকে লাভ হতে পারে, আধুনিকতার দিক থেকে হবে না। সারা ভারতের লোক আর বাঙালীর দিকে তাকাবে না। কারণ বাঙালীরা হয়ে থাকবে যাকে বলে প্রভিন্সিয়াল। সংস্কৃতির নায়কত্ব পাত্রান্তরিত হবে। হিন্দীর উপরেই পড়বে সর্বভারতের দৃষ্টি। দিল্লীই হবে সর্বভারতীয় সাংস্কৃতিক রাজধানী। বাংলাদেশ তার সাংস্কৃতিক স্বাতন্ত্র্য রক্ষা করতে পারে, কিন্তু অগ্রণীত্ব রক্ষা করতে পারবে না। এত রকমের এত ইংরেজী বই আর কলকাতায় আমদানী হবে না। অবশ্যপাঠ্য ইংরেজীর জন্যে ক'খানাই বা কেতাব লাগে!

তাহলে কি আমি মাতৃভাষাকে উচ্চতম শিক্ষার মাধ্যম করার বিপক্ষে ? না,

তেমন কথা আমি বলিনি। বলব না। আমার বক্তব্য এই যে, লাভ আর লোকসান দুই পিঠই হিসেবের মধ্যে ধরতে হবে। ত্রিশ চল্লিশ বছর এগিয়ে ভাবতে হবে। শিক্ষার ফল সমাজের উপরে রাজনীতির উপরে শাসনব্যবস্থার উপরে কী প্রকার হবে সেটাও বিচার্য।

(১৯৩৬)

## মানবিকবাদ প্রসঙ্গে

Humanism বা মানবিকবাদ বলতে অনেকে মনে করেন যে পৃথিবীর সমস্ত মানুষের কথা, বিশ্বের সারা মানব জাতির কথাই এই শব্দটির দ্বারা বলা হচ্ছে। কিন্তু এর একটি বিশিষ্ট অর্থ আছে। মানবিক হচ্ছে মানববিষয়ক। যেমন দিব্য হলো দেববিষয়ক। বা ভাগবত যেমন ভগবান বিষয়ক। সংখ্যা এখানে অবান্তর।

আমরা জানি যে পৃথিবীতে বহু নূতন জিনিস, অজস্র নূতন তথ্য, নানা নূতন তত্ত্ব আবিষ্কার করেছে গ্রীসদেশ। প্রাচীন গ্রীসদেশই একদা বিশ্বসভ্যতার প্রাণকেন্দ্র ছিল। আমাদের দেশে ও দেশের বাইরে যখন বৌদ্ধধর্মের প্রচার প্রথম শুরু হয়, তখন গ্রীসদেশের সাহিত্যিকগণ মানবিকবাদের তরঙ্গ তোলেন তাঁদের সাহিত্যে ও চিন্তায়। তারপর নানা ঐতিহাসিক কারণে গ্রীসদেশের সভ্যতা লুপ্ত হয়ে যায়। ফলে সেই সঙ্গে মানবিকবাদের ধারাটিও লুপ্তপ্রায় ছিল। বহুকাল পরে ইউরোপে দেখা দিল এক আশ্চর্য চেতনা। শিল্পের সাহিত্যের জীবনের চিন্তার নব নব মূল্যায়ন শুরু হলো এই যুগে। এই যুগকে বলা হলো 'রেনেসাঁস' বা নবজন্ম। প্রচলিত বহু ধারণা, বহু চিন্তা ও সত্যমূল্য নিরূপণের দৃষ্টি বদলে গেল। সব কিছুর মধ্যে শুরু হলো নূতন মূল্যবোধের সন্ধান আর তার প্রতিষ্ঠা। ইতিহাস, ভূগোল, বিজ্ঞান, সাহিত্য, এমন কি মানবমনের, মানব জীবনের নূতন ব্যাখ্যাও শুরু হলো এই রেনেসাঁসের যুগে। মানুষের জ্ঞানের পরিধি, চিন্তার দিগন্ত প্রসারিত হতে থাকল। মানুষের সভ্যতারও পথ গেল বদলে। এবং এই রেনেসাঁসের যুগে ইউরোপে humanism শব্দটি বা ধারণাটি আবার প্রচারিত হতে লাগল সেদেশের শিল্পবোধে, সাহিত্যে ও মননে। এটা আধুনিক সভ্যতার মূল লক্ষ্য। মানুষই সে সভ্যতার মূলকথা, কিন্তু তার অর্থ এই নয় যে মানুষ ব্যতীত অন্য কিছু তার মধ্যে থাকবে না। মানব চিন্তা ছাড়াও তার মধ্যে অন্য চিন্তা থাকতে পারে।

রেনেসাঁসপূর্ব যুগে মানুষ মনে করত যে দেবতা বা ঈশ্বর মানুষ অপেক্ষা অনেক বেশী শক্তিমান এবং পূজনীয় তথা মহৎ। ইউরোপের সঙ্গে আমাদের দেশেও এই ধারণা ছিল যে মানুষ কিছুই নয়। ঈশ্বরই মানুষ সৃষ্টি করেছেন এবং ঈশ্বরের দয়ায় ও আশীর্বাদে মানুষ পৃথিবীতে আজো টিকে আছে। কিন্তু ইউরোপে রেনেসাঁস যুগে দীর্ঘদিনের এই মতবাদটিকে অস্বীকার করা হলো। বলা হলো মানুষ ছাড়া অন্য কোনো স্বনির্ভর সত্য নেই। ঈশ্বর বা ভগবান মানুষের সত্তার উপর নির্ভর। আমরা প্রত্যক্ষভাবে মানুষকেই দেখছি। মানুষ জন্মায় এবং মানুষ মারা যায়। মানুষকে প্রত্যক্ষভাবে ভাবতে পারি। কিন্তু ঈশ্বরকে প্রত্যক্ষভাবে ভাবতে পারিনে, দেখতে

পারিনে। সুতরাং মানুষই একমাত্র প্রত্যক্ষ সত্য। আমাদের দেশের কবিও বললেন "সবার উপরে মানুষ সত্য তাহার উপরে নাই।"

প্রাচীনযুগে বৌদ্ধরাও বলতেন যে দেবদেবী আছেন বটে, তবে বুদ্ধই সকলের অপেক্ষা বড় এবং শ্রেষ্ঠ। তিনি মানুষ। ভগবান বা দেবতা নন। হিন্দুরা তাঁকে পরে অবতার কল্পনা করেছে। তাতে তাঁর উচ্চতা বাড়েনি। কমেছে।

এর পর যখন বিজ্ঞানের যুগ এলো তখন বলা হলো যে পৃথিবী একটা গ্রহ আর সেটা সূর্যের চারদিকে ঘুরছে। ভৌগোলিক আবিষ্কারকগণ বললেন যে পৃথিবী ঘুরে দেখা গেল পৃথিবীটা গোল। দেব দেবী বা স্বর্গ নরক এসব কিছুই দেখা গেল না। যা দেখা যাচ্ছে তা হলো মানুষ। যদি ঈশ্বর বলে কোনো কিছু থাকে তবে তা দৃশ্যের বাইরে। তখন খ্রীষ্টীয় চার্চের প্রভাব খুবই বেশী। বাইবেলবিরোধী তথ্য ও তত্ত্ব প্রচার করার অপরাধে অনেককেই দণ্ড পেতে হলো, কতককে প্রাণ দিতে হলো। শাস্ত্রের বা ধর্মগুরুর বাক্যের উপর বিশ্বাস না করে যাঁরা প্রত্যক্ষজ্ঞানের উপর নির্ভর করে দাঁড়ালেন, তাঁদের নূতন পরিচয় হলো humanist বা মানবিকবাদী। তাঁরা শাস্ত্রীয় বা ধর্মীয় শিক্ষা উপেক্ষা করে সব কিছুকেই যুক্তির দ্বারা পরীক্ষা ও বিচার করতে চাইলেন। তাঁরা বললেন যে ভূগোলে বিজ্ঞানে বা ইতিহাসে স্বর্গ নরক ঈশ্বর বা শয়তান বলে কোনো কিছু নাই। যা আছে তা হলো মানুষ। মানুষের জ্ঞান বুদ্ধি বিচার বিবেক তাকে যা মূল্য দিতে বলে তা ছাড়া আর কোনো মূল্য দিতে তাঁরা অস্বীকার করলেন। খ্রীস্টান চার্চের মতে মানুষ মৃত্যুর পরে পরমেশ্বরের শেষ বিচারের পর স্বর্গে যাবে অথবা নরকে যাবে। মর্ত্য সুখ তার জন্যে নয়। মানবিক-বাদীরা সেটি অস্বীকার করেন। তাঁরা বলতে থাকলেন যে তাঁরা কাল্পনিক স্বর্গীয় সুখে বিশ্বাসী নন। মানুষের জীবনেই পৃথিবীর বিচিত্র আনন্দকে আস্বাদন করে সার্থকতা লাভ করবেন। মানুষ ও মানব জীবনের এই যে সার্থকতা এর উপর ধর্মযাজকরা এতকাল পাহারা দিয়েছিলেন। মধ্যযুগের মানুষ ছিল নজরবন্দী। প্রাচীন গ্রীকদের মতো আনন্দময় জীবন নিয়ে বাঁচতে হবে। মধ্যযুগীয় খ্রীস্টানদের মতো নিরানন্দ জীবন চাইনে। বন্ধ দুয়ার ভাঙতে হবে। নিষিদ্ধ ফল খেতে হবে। এটিই হলো রেনেসাঁসের মূল সুর।

'সবার উপরে মানুষ সত্য' ঐ কথাটিও সর্বমানব সম্বন্ধে বলা হয়নি। প্রত্যেকের মধ্যে যে মানবসত্য আছে সেই মানবসত্য সম্বন্ধেই বলা হয়েছে। আমাদের দেশের মতোই একদা প্রাচীন ইউরোপীয় সাহিত্যে দেখা যায় যে মানুষকে বিপদ থেকে রক্ষা করেন বাইরের দেবদেবীগণ। রেনেসাঁস এই ধারণাটাকে ভেঙে দিল। মানবিক-বাদীরা বললেন মানুষকে বিপদ থেকে দেবদেবীগণ রক্ষা করেন এটা ভুল। আমাদের দেশেও মঙ্গলকাব্যগুলিতে দেখা যায় যে মানুষ যখন বিপদে পড়ে ডেকেছে দেবদেবীগণ তাদের বিপদ দূর করে দিয়েছেন। ঊনবিংশ শতাব্দীর রেনেসাঁসের পর আমাদের দেশে যে আধুনিক সাহিত্য লেখা হলো তাতে আর দেব দেবীদের ডাকা হলো না, তাঁরাও এসে ঘটনায় হস্তক্ষেপ করলেন না। মধ্যযুগের সাহিত্য মানবিক-

বাদী সাহিত্য নয়। আধুনিক সাহিত্য মানবিকবাদী সাহিত্য। আমরা পৃথিবীকে মানবিক ভাবতে শিখলুম। অলৌকিক ভাবতে আস্তে আস্তে ভুলে গেলুম। আমরা ক্রমশ মানবমুখীন হয়ে পড়লুম।

রবীন্দ্রনাথ ঈশ্বর ও মানুষ দুইই বিশ্বাস করতেন। কিন্তু তাঁর সাহিত্যভাবনায় তিনি মানবিকবাদী। তিনি জানতেন যে দেবতা মানুষকে রক্ষা করেন না। মানুষই স্বীয় বুদ্ধির দ্বারা, বীর্যের দ্বারা, জ্ঞানবিজ্ঞানের শক্তির দ্বারা নিজেকে রক্ষা করছে এবং করবেও। মানুষকে বিপদ থেকে রক্ষা করবার জন্যে দেবতা বা ঈশ্বর চাই-ই একথা রবীন্দ্রনাথ স্বীকার করতেন না। রবীন্দ্রসাহিত্যের সুর মানুষের প্রতি প্রগাঢ় বিশ্বাসের সুর। এই মানববিশ্বাসের রেনেসাঁসধর্মী ঐতিহ্যকেই তিনি এগিয়ে দিলেন। তিনি humanist tradition-এ মানুষ। পরিপূর্ণ জীবনবাদী। বন্ধ দুয়ার ভেঙে ফেলার পক্ষপাতী তিনি। রবীন্দ্রনাথের সাহিত্য পাঠ করে এবং তাঁর জীবন দর্শনে আমরাও তাই মানবিকবাদী হয়ে গেলুম। রবীন্দ্রনাথের সমসাময়িক ও তাঁর পরবর্তী সাহিত্য-সেবীগণও এই ভাবাদর্শ অনুসরণ করে মানবিকবাদী হয়ে পড়লেন। তাঁদের জীবন এবং সাহিত্যও মানবজীবনের জয়গানে মুখর হয়ে উঠল।

# প্রাণরক্ষার ও বংশরক্ষার অধিকার

মানবমাত্রেরই দুটি মৌল অধিকার আছে। একটি তো তার বাঁচবার অধিকার। আর একটি তার বংশরক্ষার অধিকার। এটা শুধু কায়িক অর্থে নয়, মানসিক বা সাংস্কৃতিক অর্থেও বটে। রবীন্দ্রনাথের বংশ রবীন্দ্ররচনাবলী তথা বিশ্বভারতী তথা অশেষ কীর্তি, যা জীবিত থেকে তাঁকে জীবিত রাখবে, তাঁর বাণীকে জীবিত রাখবে। তেমনি মহাত্মার বংশ তাঁর গ্রন্থমালা, তাঁর আশ্রম, তাঁর বিবিধ প্রতিষ্ঠান, তাঁর অগণিত স্মৃতিচিহ্ন। এ সকলের মধ্যে তিনি জীবিত আছেন, কেউ যদি ধ্বংস না করে তবে জীবিত থাকবেন। যে কোনো মহাপুরুষের বেলাই একথা খাটে। এমন কি সাধারণ মানুষের বেলাও একথা সত্য। বাঁচবার অধিকার তথা বংশরক্ষার অধিকার সার্বজনীন অধিকার। এ দুটি অধিকার কেউ হরণ করতে পারে না।

বাইশ বছর আগে মহাত্মা গান্ধীর বাঁচবার অধিকার হরণ করে একদল পিতৃহন্তা যে অমানুষিক অপরাধ করেছিল আর-একদল পিতামহহন্তা এখন তারই পরিসমাপ্তি ঘটাতে উদ্যত হয়েছে। সুযোগ পেলে এরা মূর্তিভঙ্গও করবে। মহাত্মার বিরুদ্ধে অভিযোগ তিনি প্রতিক্রিয়াশীল। তিনি যে অর্থে প্রতিক্রিয়াশীল সে অর্থে আরো হাজার হাজার মুনি ঋষি জ্ঞানী গুণী কবি চিত্রকর প্রভৃতিও প্রতিক্রিয়াশীল। এইরূপ হাজার হাজার জনের জীবননাশ ও বংশনাশ করলে সংস্কৃতি বলে কিছুই অবশিষ্ট থাকবে না। অন্ধকারযুগ নেমে আসবে।

সাম্যবাদীরাও মানবিকবাদী। তাঁরা মানবের প্রত্যেকটি পদক্ষেপকেই তার ঐতিহাসিক মূল্য দেবার জন্যে অবিকৃতভাবে রেখে দেন। টলস্টয় বা চেকভের সঙ্গে মতভেদ সত্ত্বেও সোভিয়েট রাশিয়া অতি যত্নের সঙ্গে তাঁদের প্রত্যেকটি উক্তি রক্ষা করছে। কমিউনিস্ট চীনদেশ তার কনফুসীয় তথা বৌদ্ধ ঐতিহ্যের থেকে বহুদূরে সরে এলেও অতীতের বিলোপ ঘটায়নি। এত বড়ো গুরুতর অপরাধ আর কোনো দেশের সাম্যবাদীরা করেননি। করেছে একমাত্র ফাসিস্টরা। সাম্যবাদী বলে যারা পরিচয় দিচ্ছে তাদের কার্যকলাপ কিন্তু ফাসিস্টদের মতো। মানবিকবাদী হলে এরা অমন কাজ করত না।

জার্মান কবি হাইনে ভবিষ্যদ্বাণী করেছিলেন যে, আজ যারা বইপত্র পোড়াচ্ছে একদিন তারা মানুষকেও পোড়াবে। হিটলারী আমলে লক্ষ লক্ষ মানুষকে গ্যাস চেম্বারে পুরে যেভাবে মারা হলো সেটাও একপ্রকার পোড়ানো। সুতরাং সময় থাকতে সতর্ক হতে হবে এদেশের লোকের। বইপত্র পোড়ানো কেবল সম্পত্তিনাশ নয়। এ হচ্ছে প্রাণনাশের আদিপর্ব। লেখা হচ্ছে লেখকের রক্ত। লেখা ধ্বংস করা হচ্ছে

রক্তপাত করা। আমরা যারা লিখি তারা এই রক্তপাত সহ্য করতে পারিনে। এর নিন্দা করা উচিত। এতে বাধা দেওয়া উচিত। এদের বুঝিয়ে নিরস্ত করা উচিত।

## দুই

আমাদের মনীষীদের কারো মূর্তি ভাঙা হচ্ছে, কারো মূর্তির মুখে আলকাতরা মাখানো হচ্ছে। কারো প্রতিকৃতি পোড়ানো হচ্ছে, কারো বই পোড়ানো হচ্ছে। কোথাও কেউ প্রতিরোধ করতে সাহস পাচ্ছে না। যদি বোমা পড়ে। এমন কী, প্রতিবাদ করতেও লোকে ভয় পায়। চাচা, আপনা বাঁচা।

দেশের সাংস্কৃতিক সম্পদ একবার ধ্বংস হলে পরে আর পুনরুদ্ধার হয় না। একখানার জায়গায় আর-একখানা ছবি আঁকিয়ে নেওয়া যেতে পারে, কিন্তু সেই ছবিখানা তো নয়। তেমনি একটি মূর্তির জায়গায় আর একটি মূর্তি গড়িয়ে নেওয়া যেতে পারে, কিন্তু সেই মূর্তি তো নয়। সেই বই অবশ্য আবার ছাপিয়ে নেওয়া যায়, যদি একটিও কপি আস্ত থাকে। কিন্তু সেই সংস্করণ তো নয়। প্রত্যেকটি সাংস্কৃতিক কর্মের বা কীর্তির মধ্যে একটি অপূরণীয়তা আছে। সেটা আছে বলেই সেটার মূল্য এত বেশী।

যাদের মূল্যবোধ বিকৃত বা অসাড় তারা ধ্বংসের কাজটাই করে দিয়ে যায়। সৃষ্টির দায় নেয় না। সে ক্ষমতা বা সে প্রতিভাই নেই। সব কিছুই তাদের কাছে বুর্জোয়া সংস্কৃতির প্রকাশ। আর বুর্জোয়া সংস্কৃতি হলেই তা একদম পচা, একেবারেই প্রতিক্রিয়াশীল। শ্রমিকের কাছে তা হারাম, কৃষকের কাছে তা গোমাংস।

গান্ধী, রবীন্দ্রনাথ, বিদ্যাসাগর, বিবেকানন্দ, আশুতোষ এঁরা এমন কী অপরাধ করেছিলেন যে এঁরা অবমাননার যোগ্য হবেন ? এদের কীর্তিলোপ বা সূক্ষ্ম অর্থে বংশলোপ করা হবে ? প্রাণরক্ষার প্রশ্ন এদের বেলা ওঠে না কারণ এঁরা এ জগৎ থেকে বিদায় নিয়েছেন। কিন্তু কীর্তিরক্ষা বা সূক্ষ্ম অর্থে বংশরক্ষার প্রশ্ন কি উঠবে না ? এদের যদি কীর্তি লোপ হয় তা হলে এঁদের গায়ে লাগবে না, এঁরা এখন তার ঊর্ধ্বে। কিন্তু আমরা যাঁরা এঁদের কীর্তির মূল্য বুঝি তাদের গায়ে লাগবে না ? এঁদের বাণীর মূল্য যদি এঁদের সঙ্গে সঙ্গেই শেষ হয়ে গিয়ে না থাকে তবে সে মূল্য বিনষ্ট হতে দেখলে আমাদের কারো মনে লাগবে না ?

কতগুলো মিথ্যা এখন মানুষকে সত্যের মুখোশ পরে বিভ্রান্ত করছে। তার মধ্যে এটাও একটা যে আমাদের মনীষীরা বুর্জোয়া সংস্কৃতির ধারক আর বাহক আর যেহেতু এটা বুর্জোয়া সংস্কৃতি সেহেতু এটা প্রতিক্রিয়াশীল ও পচা। ফরাসী ভাষায় বুর্জোয়া বলতে যাদের বোঝায় তারা প্রধানত কলকারখানার মালিক, দোকানদার, ব্যবসাদার, ব্যাঙ্কার বা পরের ধনে ধনী। সে রকম একটা শ্রেণী গড়ে উঠতে ইউরোপের ধনতন্ত্রী দেশগুলিতে প্রায় দু'শো বছর লেগেছে। বিশ্লেষণ করলে দেখা যায় এই শ্রেণী শিল্পবিপ্লবের সঙ্গে সঙ্গে ফেঁপে উঠেছে। আমাদের দেশে শিল্পবিপ্লব হলোই বা কবে, বাঙালীরা তার সুযোগ নিলই বা কবে ? প্রথম মহাযুদ্ধের সময় থেকে

শুরু করলে প্রায় অর্ধশতাব্দী হলো আমদের এদেশেও বুর্জোয়ার উদ্ভব ঘটেছে। কিন্তু মুষ্টিমেয় সেই বুর্জোয়া পরিবারগুলিকে আস্ত একটা সমাজ বলা যায় না। সংস্কৃতির উপর তাদের অভাব অতি ক্ষীণ।

মধ্যবিত্ত বলে আর একটা কথা আছে। এটা বুর্জোয়ার সমর্থক নয়। অনেক সময় বোঝবার ভুলে আমরা মধ্যবিত্তকেই বুর্জোয়া বলে চালিয়ে দিই। মধ্যবিত্তরা সাধারণত চাকুরিজীবী। বেশীর ভাগই কেরানী বা শিক্ষক। সুদ, মুনাফা, খাজনা বা বাড়ী থেকে যারা বড়লোক তাদের সংখ্যা মুষ্টিমেয়। সেই ক'জনকে বুর্জোয়া বলতে আপত্তি নেই, কিন্তু অধিকাংশ মধ্যবিত্তের আয়ের উৎস হচ্ছে মাসের শেষে মাইনে। উকিল বা ডাক্তার হয়ে থাকলে ফী। তাঁদের মধ্যে ক'জনেরই বা হাতে টাকা জমে, জমানো টাকা থেকে আরো টাকা আসে। বুর্জোয়ার প্রধান লক্ষণ হলো টাকা থেকে আরো টাকা। বাংলার মধ্যবিত্ত শ্রেণীর ইতিহাস সেরকম নয়। এই শ্রেণীকে বুর্জোয়া আখ্যা দিলে শুধু যে এর প্রতি অবিচার করা হয় তাই নয়, শব্দটারই অপব্যবহার করা হয়।

সম্ভবত এদেশেও একটা বুর্জোয়া শ্রেণী গড়ে উঠবে। যেমন ইংলণ্ডে বা ফ্রান্সে গড়ে উঠেছে। কিন্তু এমন একটি শ্রেণীর পিণ্ডি মধ্যবিত্তদের ঘাড়ে চাপবে কেন? মাইকেল, বঙ্কিম, বিদ্যাসাগর, বিবেকানন্দ কেন তাদের হয়ে জবাবদিহি করবেন? রবীন্দ্রনাথের রচনায় বুর্জোয়া সংস্কৃতির প্রভাব কোথায়? কবে তিনি তাদের মনের কথাটাই ব্যক্ত করলেন? আশুতোষ মুখোপাধ্যায়কে মধ্যবিত্তদের বন্ধু বলতে পারা যায়, কিন্তু বুর্জোয়াদের তিনি কেউ নন। তাঁর উদ্দেশ্য ছিল জ্ঞানের বিস্তার, সেইসঙ্গে চাকরির একটা হিল্লে। কলকারখানা, আমদানী রপ্তানী, ব্যাঙ্ক ইনশিওরান্স ইত্যাদির দিকে দৃষ্টি থাকলে তিনি ঘরে ঘরে গ্রাজুয়েট সৃষ্টি করতেন না। যার ফলে গ্রাজুয়েটের চাহিদার চেয়ে জোগান গেল বেড়ে, বাজারদর এসে চল্লিশ টাকায় ঠেকল। তাও দুর্লভ।

বাংলার মধ্যবিত্তরা ভুল নিশ্চয়ই করেছেন অনেক। কিন্তু এ ভুলটা করেননি যে সংসারে অর্থোপার্জন ও অর্থবৃদ্ধিই হবে মুখ্য, জ্ঞানলাভ ও সৌন্দর্যসৃষ্টি হবে গৌণ বা তুচ্ছ। আচার্য প্রফুল্লচন্দ্রের বদনাম ছিল যে তিনি বাঙালীর ছেলেকে মাড়োয়ারি করতে চান। এ কালের পরিভাষায় বুর্জোয়া করতে চান। না, বাংলার মনীষীরা তাদের বুর্জোয়া করতে চাননি। মধ্যবিত্ত করতে চেয়েছিলেন। একালে যাদের বলা হয় নিম্নমধ্যবিত্ত। তবে একেবারে নিঃস্ব করতে চাননি। না, শ্রমিক বা কৃষক করতেও নয়, সেটা গান্ধীবাদী চিন্তা।

গান্ধীবাদী চিন্তাও কমিউনিজমের দোসর। কমিউনিজমের পাল থেকে হাওয়া কেড়ে নেবার জন্যে গান্ধীজী কঠোর কায়িক শ্রমের উপর ও নির্লোভের উপর জোর দেন। তাঁর শিক্ষা ক'জনই বা বুঝেছে বা নিয়েছে! নিলে ইতিহাস অন্যরূপ হতো। অথচ সেই মানুষের প্রতিকৃতি যত্র তত্র দগ্ধ হচ্ছে। যেহেতু তিনি ধনকুবেরদের বন্ধু। বন্ধু তো তিনি দীনতমদেরও ছিলেন। অস্পৃশ্যদেরও ছিলেন। অবলাদেরও ছিলেন।

কুষ্ঠরোগীদেরও ছিলেন। বন্ধু তিনি সর্বশ্রেণীর। কিন্তু কী করে এ ধারণা জন্মায় যে তিনি শোষণের সমর্থক ছিলেন ?

গান্ধীজীর কথা থাক। বাংলার মনীষীদের কথাই বলা যাক। সকলেই এঁরা বিশ্বাস করতেন যে ভারতের সংস্কৃতি চিরকালের। কিন্তু সেইসঙ্গে আবার অনেকেই বিশ্বাস করতেন যে আধুনিক ইউরোপীয় সংস্কৃতির সঙ্গে মেলবন্ধন করা অত্যাবশক। এর থেকেই আসে ইংরেজী শিক্ষার রুচি। বাঙালী একদিন ইংরেজী শিক্ষায় গভীর আনন্দ পেয়েছে। তার সেই আনন্দ প্রকাশ করতে চেয়েছে ইংরেজীতে সাহিত্য সৃষ্টি করে। পরে তার আনন্দ প্রকাশের মাধ্যম হয় বাংলা। আধুনিক বাংলা সাহিত্যের স্রষ্টারা সকলেই ইংরেজী শিক্ষার সুফল। যে সংস্কৃতি তাঁদের অনুপ্রাণিত করেছিল সে সংস্কৃতি ইউরোপের শ্রেষ্ঠ কল্পনা ও মনন। যে সংস্কৃতি তাঁদের হাত দিয়ে সৃষ্ট হলো তার সঙ্গে মেশানো ছিল ভারতের শ্রেষ্ঠ উত্তরাধিকার ও আদর্শ। এমনি করে ঘটে আমাদের রেনেসাঁস, তার সঙ্গে সমান্তরাল ভাবে প্রবাহিত হয় রেফরমেশন অর্থাৎ ধর্মসংস্কার। ব্যক্তিগত বা শ্রেণীগত সুবিধার জন্যে রামমোহন বা বিদ্যাসাগর দেশবাসীর ক্রোধের ও প্রতিরোধের সম্মুখীন হননি। কত লোক যে সমাজের হাতে মার খেয়েছেন তার ইয়ত্তা নেই।

বঙ্কিমচন্দ্র শতখানেক বছর আগেই লিখেছেন 'সাম্য'। সাম্যবাদী ইশ্‌তাহার-হিসাবে তখনকার দিনে অভূতপূর্ব। দেশ তাঁর 'আনন্দমঠ''কে নিল, "বন্দেমাতরম্‌"কে নিল, কিন্তু 'সাম্য'কে নিল না। নেবার সময় হয়নি বলে। কিন্তু তাঁর কাজ তিনি করে গেছেন। সে কাজ বুর্জোয়ার নয়, দূরদ্রষ্টা ও ঋষির কাজ। প্রমথ চৌধুরী অর্ধশতক আগে "রায়তের কথা" লেখেন। দেশ তখন নিল না, এখনো কি সমস্তটা নিয়েছে ? তাঁর কথাভাষা সংক্রান্ত প্রস্তাব এতদিনে গৃহীত হয়েছে, কিন্তু ভূমিসংস্কার বিষয়ক প্রস্তাব এখনো ঝুলছে।

স্বামী বিবেকানন্দ তো অন্ত্যজদের ভাই বলে ভাবতে বলে গেছেন। বহুদূর থেকে তিনি দেখতে পেয়েছিলেন যে ইতিহাসের শূদ্রযুগ আসন্ন। সোশিয়ালিজমকেও তিনি আবাহন করে ধরে তুলতে চেয়েছিলেন। দেশ তখন প্রস্তুত ছিল না, নামটাও জানত না, তত্ত্বটাও অজানা। দেশ যদি সত্যি সত্যি সোশিয়ালিজমের পক্ষপাতী হয় তবে স্বামীজীকে বিপক্ষের লোক মনে করে আলকাতরা মাখাতে পারে না।

তর্কের খাতিরে যদি ধরেই নেওয়া যায় যে বুর্জোয়া সংস্কৃতি এদেশের শ্রমিক ও কৃষকদের বর্জনীয় আর সেই সংস্কৃতির ধারক ও বাহক যাঁরা তাঁরা দণ্ডনীয় তা হলেও একবার তো বিচারকের ভূমিকা নিয়ে বিচার করতে হয়। তার আগেই সরাসরি জল্লাদের ভূমিকা নিয়ে মৃত্যুদণ্ড দেওয়া কি সামাজিক ন্যায়ের নমুনা ? মারতে চাও মারো, তার আগে বিচার তো একবার করো, আসামী তরফের কথাটা তো একবার শোন, তাঁদের আত্মরক্ষার সুযোগ তো একবার দাও।

বিচারে যদি সাব্যস্ত হয় যে বিবেকানন্দ যে অপরাধ করেছেন তার যথাযোগ্য শাস্তি তাঁর মূর্তির মুখে আলকাতরা লেপন বা আশুতোষ যে অপরাধ করেছেন সে

অপরাধের উপযুক্ত সাজা তাঁর মুণ্ডপাত তা হলে আমরা আর তর্ক না করে ভাবীকালের উচ্চতর আদালতে আপীল দায়ের করে ক্ষান্ত হব। ভাবীকালের বিচারের উপর আমাদের আস্থা আছে। একালের বিচারের উপরেই বা থাকবে না কেন! মানুষ যদি নিতান্তই অবুঝ না হয় তো একালেই তাকে বোঝানো সম্ভব যে নির্বিচার হিংসার নাম সামাজিক ন্যায় নয়। সামাজিক ন্যায় যারা চায় তাদেরও ন্যায়পরায়ণ হতে হবে। আগে সম্যক বিচার, তারপর সম্যক দণ্ড।

আমাদের তরুণদের মধ্যে এ পরিমাণ অন্ধতা বা হিংসা আমরা কেউ কল্পনাও করতে পারিনি। এতে এদের নিজেদেরই মামলা দুর্বল হচ্ছে। ফলে মামলায় এদের হার হবে। ইতিহাস তো এখনই শেষ হয়ে যাচ্ছে না। গোড়ার দিকে ফাউল করতে করতে যে জেতে আখেরে যে তারই জিত হয় তা নয়। তাই যদি হতো তবে হিটলারের ব্লিৎসক্রিগ ও তোজোর পার্ল হারবারই তাদের জয় পাকা করত।

আমরা বোমার বদলে বোমায় বিশ্বাস করিনে, কিন্তু তলোয়ারের বদলে কলমে বিশ্বাস করি। তলোয়ার যা পারবে না কলম তা পারবে। কলম হচ্ছে তলোয়ারের চেয়েও জোরদার। এই পরিস্থিতিতে লেখকদের কর্তব্য বিচারবিমুখদের বিচারে প্রবৃত্ত করা ও হিংসাব্রতীদের হিংসার থেকে নিবৃত্ত হতে বলা।

# দ্বিধাদীর্ণ মানস

পাঁচ পুরুষ পূর্বে এদেশে পাশ্চাত্ত্য শিক্ষা প্রবর্তিত হয়। তখন থেকেই আমাদের শিক্ষিত মহলের রাজনৈতিক চিন্তা দ্বিধাদীর্ণ। এক ভাগের আদর্শ ইংলণ্ডের পার্লামেণ্টারি ডেমক্রাসী ও তার ধাপে ধাপে বিবর্তন। আরেক ভাগের আদর্শ ফরাসী বিপ্লব ও তার রক্তাক্ত উন্মাদনা।

পাশ্চাত্ত্য শিক্ষা প্রবর্তনের অল্পদিন পরে টমাস পেইনের 'যুক্তির যুগ' কলকাতার বন্দরে পৌঁছতে না পৌঁছতেই এক টাকা দামের বই পাঁচ টাকায় বিকিয়ে হাওয়া হয়ে যায়। তখনকার পক্ষে ও বই ছিল দারুণ বৈপ্লবিক। এখনকার দিনে মাও ৎসে-তুং মহোদয়ের চিন্তার মতো। সমান জনপ্রিয় ছিল টমাস পেইনের 'মানুষের অধিকার'।

ডিরোজিওর ছাত্ররা এ সব বই পড়তেন। শুধু এ সব বই নয়, ভলতেয়ার, হিউম, লক ইত্যাদির লেখাও। এমনি করে পাশ্চাত্ত্য রাজনৈতিক চিন্তার দুটি ফসলই বাংলার মনের মাটিতে আবাদ হতে শুরু করে। বলা বাহুল্য বেশীর ভাগ চিন্তাশীলই ইংলণ্ডের মতো পার্লামেণ্টারি ডেমক্রাসীর ভক্ত।

এখানে বলে রাখতে চাই যে, ফরাসী বিপ্লবের গোড়ার দিকের নায়করাও ছিলেন ইংলণ্ডের মতো একটি সংবিধানের অনুরাগী। যে সংবিধান রাজাকেও রাখে মাথার উপরে। যাজক ও অভিজাতদেরও রাখে সাধারণের সঙ্গে। রাজার মাথা কাটা জমিদারদের জমি কেড়ে নেওয়া যাজকদের সঙ্ঘটাকেই অস্বীকার করা তাঁরা কল্পনাও করতে পারেননি। ঘটনাচক্র কিন্তু সেই দিকেই ঘূর্ণিত হয়। ঘটনার পিঠে সওয়ার হয়ে বসেন আরেক দল নায়ক, পরে আরো একদল। তখন দেখা গেল ফরাসীরা আর ইংরেজদের অনুগমন করছে না। করছে রুশো ভলতেয়ার দিদেরো প্রভৃতি ফরাসী ভাবুকদের। তখন সেটা বিপ্লবের মর্যাদা পায়।

বাংলাদেশের বিপ্লববাদী তরুণরা সরাসরি রুশো, ভলতেয়ার প্রমুখ ফরাসী চিন্তানায়কদের সঙ্গে আত্মীয়তা পাতায়। বিপ্লবী তত্ত্বটা উপলব্ধি করে। কিন্তু তার কর্মকাণ্ড গ্রহণ করে না। অপর পক্ষে যারা ইংলণ্ডের রাজনৈতিক বিবর্তনের অনুরূপ কিছু চায় তারা আন্দোলন শুরু করে দেয়, যাতে আইনের শাসন, সিভিল লিবার্টি, মিউনিসিপ্যাল স্বায়ত্তশাসন প্রভৃতি প্রতিষ্ঠিত হয় ও তারা অংশীদার হয়।

কর্মকাণ্ডের অভাবে বহুকাল পর্যন্ত বিপ্লবী চিন্তা নিষ্ক্রিয় থাকে। সিপাহী বিদ্রোহের দিনও তার কোনো সক্রিয় ভূমিকা নেই। তবে সিপাহী বিদ্রোহের কিছুকাল পূর্বে দুজন বাঙালী ছাত্র তাদের কলেজ ম্যাগাজিনে সশস্ত্র অভ্যুত্থানের

কল্পিত কাহিনী লিখেছিল। সেটা নিছক ইংরেজবিরোধী। সামাজিক পরিবর্তনের আভাস ছিল না তাতে।

ফরাসী বিপ্লবের মূল সুরটি হল সমাজে বিশেষ সুবিধাভোগী বলে পুরুষানুক্রমিক কোনো শ্রেণী থাকবে না। না ব্রাহ্মণ না ক্ষত্রিয় না বৈশ্য। না অভিজাত, না বুর্জোয়া। ফরাসী বিপ্লব যখন হয় তখন বুর্জোয়া শ্রেণীর প্রভাব প্রতিপত্তি অভিজাত বা যাজকশ্রেণীর তুলনায় অল্প ছিল। শিল্পবিপ্লব বলে আর একটি বিপ্লব এসে বুর্জোয়াদের বিত্ত বৈভব প্রভাব প্রতিপত্তি সব কিছু বাড়িয়ে দেয়। ঊনবিংশ শতাব্দীতে আমাদের এদেশে শিল্পবিপ্লবের নামগন্ধ না থাকায় আমাদের বিপ্লবী চিন্তা বুর্জোয়া-বিরোধী ছিল না। ছিল অভিজাত ও যাজক-বিরোধী।

ব্রাহ্মসমাজের ব্রাহ্মণ সভ্যরা স্বতঃপ্রণোদিত হয়ে উপবীত বর্জন করেন। উপবীত বর্জন করে তাঁরা সন্ন্যাসী হন না। গৃহীই থাকেন। তাঁদের এই কর্মটি একপ্রকার বৈপ্লবিক কর্ম। মাঝখানে ফরাসী বিপ্লব না ঘটে থাকলেও সেই ভাব এদেশে পৌঁছে না থাকলে ও এদেশের চিত্তকে সরস না করে থাকলে ব্রাহ্মণ সন্তানরা উপবীত ত্যাগ করে শূদ্রের সঙ্গে বিবাহাদি করতেন না। এ শুধু অনুলোম বিবাহ নয়। প্রতিলোমও। কিন্তু দুই পক্ষই ব্রাহ্ম বলে অনুলোম প্রতিলোমের প্রশ্ন ওঠে না। বর্ণভেদই ওঁরা মানেন না। এরও উৎস ফরাসী বিপ্লব।

সমাজে শূদ্রের মহত্ত্ব বেড়ে যায়। ফরাসী দেশে চাকরকেও বলা হয় "আপনি"। এদেশে কেউ তত দূর না গেলেও "তুই" থেকে "তুমি" ক্রমশ চল হয়। বয়ঃকনিষ্ঠ ব্রাহ্মণ বয়োজ্যেষ্ঠ শূদ্রকে আশীর্বাদ করার অধিকারী ছিল, নিকৃষ্ট ব্রাহ্মণও উৎকৃষ্ট শূদ্রের প্রণাম পাবার যোগ্য ছিল। এখনো সে মনোভাব সম্পূর্ণ দূর হয়নি। দূর হতো যদি ফরাসী বিপ্লব এদেশে ঘটে থাকত। পরিবর্তন যেটুকু হয়েছে বৈপ্লবিক তত্ত্বের হাওয়া লেগে হয়েছে। কর্মকাণ্ডের আঁচ লেগে হয়নি।

ফরাসী বিপ্লবে রক্তপাত প্রচুর ঘটেছিল বলে হঠাৎ মনে হতে পারে রক্তপাতটি বিপ্লব। তা নয়। বিপ্লব হচ্ছে চাকা ঘুরে যাওয়া। চক্রের আবর্তন বা রেভলিউশন। যেখানে চক্রের আবর্তন ঘটল না, ঘটল শুধু রক্তপাত সেখানে সেটা বিপ্লব নয়, সেটা মানুষের আদিম রক্তপিপাসার নিবৃত্তি। মৃত্তিকাকে উর্বরা করার জন্যে নরবলির রেওয়াজ কোনো কোনো উপজাতির মধ্যে আছে। সভ্যজাতিও মাঝে মাঝে যুদ্ধের নামে নরবলি দেয়। বিপ্লবও তেমনি একটি আদিম ক্রিয়াকাণ্ড হতে পারে। চক্রাবর্তন নয়।

বিশ-ত্রিশ হাজার বা বিশ-ত্রিশ লক্ষ মানুষকে প্রাণে মারলেই অমনি কোটি কোটি মানুষের জীবনধারা বদলে যায় এটা একটা কুসংস্কার। বৈজ্ঞানিক চিন্তা নয়। ফরাসী বিপ্লবের ও এই কুসংস্কার রক্তপাতের নিরিখে প্রগতির হিসাব করেছিল।

ফরাসী বিপ্লবের নায়করা যা চেয়েছিলেন তার জন্যে রাষ্ট্রের অস্তিত্বের ও তার উপর কর্তৃত্বের প্রয়োজন ছিল। রাষ্ট্রই ছিল তাঁদের কাছে সামাজিক পরিবর্তনের

অক্ষ। যেখানে রাষ্ট্র নেই বা তার উপর এক্তার নেই সেখানে সামাজিক পরিবর্তন হতে পারে না। কারণ স্বতঃপ্রণোদিত হয়ে উপবীত বর্জনের মতো সৎসাহস সকলের নেই, থাকলেও তার সীমা আছে। অপর পক্ষে রাষ্ট্র তার দণ্ডনীতির প্রয়োগে ঘোরতর ও ব্যাপক পরিবর্তন ঘটাতে পারে। আর সে পরিবর্তন বৈপ্লবিক হতে পারে।

রাষ্ট্র আমাদের হাতে ছিল না। কোনো দিন আসবে এটা ভাবতেও পারা যেত না। রাষ্ট্রকে ধর্তব্যের মধ্যে না এনে কত দূর যাওয়া যায় সেইটেই ছিল আমাদের চিন্তাশীলদের ধ্যান। ব্রাহ্মসমাজ রাষ্ট্রের জন্যে অপেক্ষা না করে বর্ণভেদ রহিত করার চেষ্টা করেছে, তার নিজের পরিসরের ভিতরে পেরেছেও। তেমনি নরনারীর সমান অধিকার প্রতিষ্ঠা করেছে। ব্রাহ্মনারীদের মধ্যে একদল 'দেবী' ও একদল 'দাসী' ছিলেন না। ব্রাহ্মণবংশীয়া ব্রাহ্মিকাদের কেউ কেউ 'দেবী' ছিলেন তা ঠিক কিন্তু 'দাসী' একজনও না। তাঁরা পাশ্চাত্য প্রথায় স্বামীর বা পিতার পদবী ধারণ করেন। এটা পশ্চিমিয়ানা নয়। এটা সাম্যবাদের প্রয়োগ।

ওদিকে পার্লামেন্টারি ডেমক্রাসীর প্রবক্তাদের কাছে ক্রমেই স্পষ্ট হচ্ছিল যে রাষ্ট্রীয় ক্ষমতা ইংরেজের হাতে থাকে থাকুক প্রজার অধিকার যেন ভারতীয়দের হাতে থাকে। তারা যেন আইনসভায় প্রতিনিধি পাঠাতে পারে, তাঁরা যেন হন নির্বাচিত প্রতিনিধি, তাঁদের যেন সমালোচনার অধিকার থাকে, থাকে রদবদল করার অধিকার, পার্লামেন্টারি অপোজিশনের অধিকার থাকে। এইভাবে ধীরে ধীরে তাঁদের চিন্তাও রাষ্ট্রনির্ভর বা রাষ্ট্রকেন্দ্রিক হয়।

বলা যেতে পারে দুই চিন্তাস্রোতই রাষ্ট্রাভিমুখ। ব্রাহ্মসমাজের নেতাদের মধ্যে অনেকেই ছিলেন পার্লামেন্টারি ভাবধারার বাহক। কংগ্রেসের প্রতিষ্ঠামূলেও ছিল সেই ভাবধারার সিঞ্চন। রাষ্ট্রীয় ক্ষমতা হাতে আসুক না আসুক পার্লামেন্টজাতীয় একটি প্রতিষ্ঠান যদি প্রবর্তিত হয় আর সেখানে গিয়ে যদি আইন রদবদল করার অধিকার লাভ করা যায় তবে সেটাই বা কম কিসে ?

ওদিকে ফরাসী বিপ্লবের পর বৈপ্লবিক ভাবধারা নানা খাতে প্রবাহিত হচ্ছিল। সিণ্ডিকালিস্ট ও অ্যানার্কিস্টরা রাষ্ট্র নামক একটা সংস্থার প্রয়োজনই দেখতেন না। বিপ্লবের কাজ হবে রাষ্ট্রকে করায়ত্ত করা নয়, ভেঙে খান খান করা। মার্কসবাদীরা কিন্তু রাষ্ট্রকে অত্যাবশ্যক মনে করতেন, অথচ বলতেন রাষ্ট্র ক্রমে শুকিয়ে যাবে।

রাষ্ট্র আদৌ থাকবে কি থাকবে না ? থাকলে তার উপর কোনো অঙ্কুশ থাকবে কি থাকবে না ? শাসকদের সংযত করার জন্যে কোন চেক বা ব্যালান্স থাকবে কি থাকবে না ? বিকল্প সরকার গঠন করার আশা নিয়ে কোনো অপোজিশন থাকবে কি থাকবে না ? এ সব প্রশ্নের উত্তর দিতে গিয়ে দেখা গেল বিপ্লবীদের নিজেদের শিবিরই চৌচির। পশ্চিম ইউরোপের মার্কসবাদীরা তো রাষ্ট্র বলে একটি সংস্থাকে কায়েম রাখতে চাইলেনই, উপরন্তু পার্লামেন্টকেও মন্দের ভালো বলে মেনে নিলেন। ডিক্টেটরশিপের আওয়াজ তাঁদের প্রাণে পুলক সঞ্চার

করল না। যাদের ডিক্টেটরশিপ সেই শ্রমিকশ্রেণীও যে ডিক্টেটর বলে একজনকে বা একদল লোককে পছন্দ করল তাও নয়।

ইতিহাস যে ধারায় চলছিল যে ধারায় চলতে থাকলে কোনো কালেই মার্কসবাদী বিপ্লব ঘটত না। ঘটলে ঘটত ফরাসী বিপ্লবের মতো এক বিপ্লব। যাতে প্রাইভেট প্রপার্টি একেবারে রহিত হতো না, চাষী ও কারিগরশ্রেণীও ও জিনিস ছাড়ত না, কেউ তাদের ছাড়তে বাধ্যও করত না। গেলে যেত ধনীদের সম্পত্তি। সর্বশ্রেণীর নয়। আর লিবার্টির মূল্য অতি সাধারণ লোকও মনে প্রাণে বুঝত। সহজে ও জিনিস হাতছাড়া হতে দিত না। দিলেও ফিরে পেত। অর্ধ শতাব্দীব্যাপী ডিক্টেটরশিপ পশ্চিম ইউরোপের জনমতের কাছে অকল্পনীয়। ভোট তাদের বিচারে তুচ্ছ একটা পদার্থ নয়। সেটা তাদের জন্মস্বত্ব।

কেউ ভাবতে পারেনি যে মার্কসের শিষ্য হবেন লেনিন ও বিপ্লবের দুয়ার খুলে যাবে ইউরোপের পূর্বপ্রান্তে। মার্কস সেরকম কোনো ভবিষ্যদ্বাণী করেন নি। তাঁর মতে সেই দেশেই বিপ্লব ঘটবে যে দেশ শিল্পবিপ্লবে যথেষ্ট অগ্রসর, যেখানকার শ্রমিকদের মধ্যে যথেষ্ট রাজনৈতিক চেতনা বিদ্যমান। অর্ধসভ্য রুশ দেশের অর্ধচেতন শ্রমিক-কৃষক হঠাৎ একদিন মার্কসবাদী বিপ্লব ঘটাবে এমনতর স্বপ্ন স্বয়ং মার্কস মুনিও দেখেন নি।

অথচ ফরাসী বিপ্লবের কল্যাণে রুশ দেশেও বিপ্লবচিন্তা উনবিংশ শতাব্দীর থেকেই প্রবাহিত হচ্ছিল। যাদের মধ্যে হচ্ছিল তারা শ্রমিক-কৃষক নয়। আর তাদের লক্ষ্য শ্রমিক-কৃষকের ডিক্টেটরশিপও নয়। ফরাসী বিপ্লবের জের টেনে নিয়ে যাওয়াই ছিল তাঁদের উদ্দেশ্য। স্বৈরাচারী সম্রাট থাকবেন না, অথচ রাষ্ট্র থাকবে। রক্ষণশীল যাজককুল থাকবে না, অথচ চার্চ থাকবে। সুবিধাভোগী অভিজাতশ্রেণী থাকবে না, অথচ মধ্যবিত্তশ্রেণী থাকবে। প্রাইভেট প্রপার্টি একেবারে লোপ পাবে না ; জমি ভাগ করে দেওয়া হবে। সমাজে সার্ফ বলে কেউ থাকবে না, সার্ফদের মুক্তি দিতে হবে। দেশকে শিল্পায়িত করতে হবে। শ্রমিকদের স্বার্থ রক্ষা করতে হবে।

উনবিংশ শতাব্দীর আদিপর্বের বিপ্লবীরা যা চেয়েছিলেন তা যদি বিশ-ত্রিশ বছরের মধ্যে পেতেন তা হলে আর কোনোদিন ওদেশে বিপ্লবের নাম শোনা যেত না। কিন্তু বার বার বিপ্লব-প্রয়াস করেও সম্রাটের কাছ থেকে সার্ফের মুক্তি ভিন্ন উল্লেখযোগ্য আর কোনো দান পাওয়া গেল না। ধীরে ধীরে বিপ্লবীদের মধ্যে এল নিহিলিস্ট চিন্তা, অ্যানারকিস্ট চিন্তা। কিছুই তাঁরা মানবেন না, কিছুই তাঁরা রাখবেন না। এমন কি পরিবারও না, পারিবারিক বন্ধনও না। এমন কি ঈশ্বরও না, পরলোকও না, পরকালের পরিত্রাতাও না। পশ্চিম ইউরোপকেও তাঁরা এদিক দিয়ে ছাড়িয়ে গেলেন।

শুধু তত্ত্বের ক্ষেত্রে নয়, কর্মকাণ্ডের ক্ষেত্রেও তাঁরা নতুন নতুন লাইন খুলে দিলেন। খুন, লুট, ধ্বংস। প্রধানত তরুণতরুণীরাই এ সব করে বেড়াত। নিহিলিস্ট

বা অ্যানারকিস্ট বলতে মানুষের মনে যে ছবি আঁকা হয়ে যায় তা এমন একজন বা একদল আদর্শবাদী, যার কাছে বা যাদের কাছে প্রাণের মূল্য নেই, সম্পত্তির মূল্য নেই। এমন কি অতীতেরও মূল্য নেই। ওরা দেশের অতীতটাকে মুছে ফেলবে আর মুছে ফেলা স্লেটের উপরে ভবিষ্যতের লিখন লিখবে।

বিপ্লবী চিন্তায় রুশ দেশের এই অধ্যায়টার ছাপ পড়ে একে আশ্চর্য এক মহিমা দেয়। এ যেন এক নতুন ধর্ম সংস্থাপনের উদ্যোগ। যার জন্যে পুরাতনকে নিশ্চিহ্ন করা দরকার। ফরাসী বিপ্লবেও অতীতকে বিদায় দিয়ে নতুন করে আরম্ভ করার প্রস্তাব ছিল। কিন্তু সেটা যতটা ভাবাবেগের সঙ্গে ততটা ধর্মপ্রাণতার সঙ্গে নয়। রুশো ভলতেয়ার ধর্মপ্রাণ ছিলেন না খ্রীস্টান বা অখ্রীস্টান কোনো অর্থেই। ওটা ছিল যুক্তির যুগ। রুশো অবশ্য বিশুদ্ধ যুক্তিবাদী ছিলেন না কিন্তু নতুন ধর্মপ্রবর্তকের মানসিকতাও তাঁর ছিল না। রুশ দেশই সেই দেশ, যেখানে বিপ্লব-প্রয়াসের ভিতর ছিল ধর্মপ্রবর্তনের উৎসাহ উদ্দীপনা।

এমনও হতে পারে যে, প্রটেস্টাণ্ট ক্যাথলিকের সাম্প্রদায়িক যুদ্ধবিগ্রহে শ্রান্ত ক্লান্ত পশ্চিম ইউরোপ আবার এক ধর্মের নামে নাচতে রাজী ছিল না। বলা বাহুল্য, রুশ বিপ্লবীরাও খ্রীস্টধর্মের মতো আর একটি ধর্ম চাননি। যা চেয়েছিলেন তা ধর্মের মতো জীবনের সমস্তটাকেই রূপান্তরিত করতে পারে। বিপ্লবই সেই প্রার্থনীয় সোনার কাঠি।

এতক্ষণ যাঁদের কথা বলা হলো তাঁরা লেনিনপূর্ব বিপ্লবী। লেনিন এসে বিপ্লবকে একটা বৈজ্ঞানিক মোড় দেন। তার সংযোগ ঘটান ইউরোপীয় দার্শনিক ঐতিহ্যের সঙ্গে। বিশেষ করে মার্কসীয় দর্শনের সঙ্গে। কিন্তু তিনিও তো জন্মত রুশ। রুশ ঐতিহ্যই বা তিনি এড়াবেন কী করে? লেনিনের বিপ্লব রুশ দেশেই সম্ভব ছিল, অন্যত্র নয়। অথচ মার্কসবাদী শিক্ষা ব্যতীত কোথাও তেমন বিপ্লব ঘটিয়ে তোলা সম্ভব নয়। লেনিনের মধ্যে এমন এক সমন্বয় দেখতে পাওয়া যায় যা তাঁর পূর্ববর্তীদের মধ্যে পাওয়া যায় না। তাঁর সাফল্যের কারণ তাঁর জীবনের দুটি মহৎ প্রভাবের মাঝখানে মেলবন্ধন।

লেনিনের সিদ্ধি সারা দেশের ও সারা যুগের বিপ্লবীসাধনার সিদ্ধি। কিন্তু এ কথা ভুললে চলবে না যে, সিদ্ধির ভিতরেই ব্যর্থতার বীজ নিহিত ছিল। রুশ দেশের পূর্বতন বিপ্লবীরা কেউ বা চেয়েছিলেন রাষ্ট্রহীন সমাজ, কেউ বা চেয়েছিলেন সর্বেসর্বাহীন রাষ্ট্র। তাদের প্রাণদান কি এইজন্যে যে রাষ্ট্র দিনকের দিন ফুলে ফেঁপে উঠবে, কোনদিন শুকিয়ে যাবার নাম করবে না, তার পিঠে সওয়ার হয়ে যে দলটি বসবে সে আর সবাইকে নির্মূল করবে, সে আর সকলের উপর অঙ্কুশ চালাবে, তার উপরে আর কেউ অঙ্কুশ চালাবে না, সরকার থাকবে, কিন্তু অপোজিশন থাকবে না, ভোট দিয়ে প্রত্যেকবারেই দেখা যাবে যে ওই একটিই দল চিরস্থায়ী বন্দোবস্ত করে জমিদারদের মতো ঘাড়ে চেপে বসে আছে?

সামাজিক পরিবর্তন নিশ্চয়ই চাই, কিন্তু মানুষের কতকগুলো মৌল অধিকার

আছে. সেগুলো না থাকলে জীবন বিস্বাদ। মানুষ কেবল খেয়ে পরে বাঁচে না। তার চাই সর্বপ্রকার স্বাধীনতা। তার চাই সর্বতোমুখ চরিতার্থতা। ফরাসী বিপ্লবের সুরে বাঁধা বিপ্লব ছিল সাম্য মৈত্রী স্বাধীনতার সুরে বাঁধা। সেই ধরনের বিপ্লব যারা চেয়েছিল ও তার জন্যে মরেছিল তা শ্রেণীহীন ব্যবস্থার জন্যে আর সব কিছু বলি দিতে চায়নি। প্রাইভেট প্রপার্টি লোপ করতে গিয়ে আর সব কিছু বিসর্জন দিতে চায়নি।

এমনকি লেনিনের সহকর্মী যাঁরা ছিলেন তাঁরাও ততদূর যেতে প্রস্তুত ছিলেন না। তাই স্টালিনের সঙ্গে মতান্তর হয় ও তাঁদের জান যায়। স্টালিনের মৃত্যুর পর রাশিয়া লেনিনের সঙ্গে আবার পা মিলিয়ে নিতেও চেষ্টা করছে। কতদূর পারবে বলা যায় না। তাকেও একদিন গণতান্ত্রিক মূল্যগুলোর অনুরাগী হতে হবে। নইলে তার সমাজতন্ত্র মানুষকে মানবিক উত্তরাধিকার থেকে বহু পরিমাণে বঞ্চিত করবে। ফরাসী বিপ্লব যেটা চায়নি।

রুশ বিপ্লবের বার্তা এদেশে পৌঁছবার আগে যারা বিপ্লবী চিন্তায় দীক্ষিত ছিলেন তাঁরা ওই ফরাসী বিপ্লবের ধারায় অভিষিক্ত ছিলেন। ডক্টর ভূপেন্দ্রনাথ দত্ত এক জায়গায় লিখেছেন, তাঁর প্রথম বয়সে বাংলার শিক্ষিত মহলে ফরাসী বিপ্লবের প্রভাব ছিল। সেটা স্বদেশী যুগের পূর্ব[illegible]ন যুগ। ততদিনে ফরাসী বিপ্লব তার আদি রূপের থেকে বিবর্তিত হয়েছে। তার উপর কাজ করেছে তার পরবর্তীকালের শিল্প-বিপ্লব ও রাষ্ট্রীয় পরিবর্তন। নানা শাখা প্রশাখা উদ্‌গত হয়েছে। সোশিয়ালিজম, সিণ্ডিক্যালিজম, অ্যানারকিজম, নিহিলিজম। এক সোশিয়ালিজমেরই কতরকম প্রশাখা। তার মধ্যে মার্কসিজমও পড়ে। কিন্তু বাংলা দেশে অতরকম ডালপালা ঊনবিংশ শতাব্দীর শেষভাগে দেখা যায়নি। অন্তত মার্কসবাদের নামগন্ধও পাওয়া যায়নি। রাশিয়ার সঙ্গে তুলনায় এদেশ অনেকটা পেছিয়ে রয়েছিল। অথচ রাশিয়ার হাওয়া এখানেও লেগেছিল। নিহিলিজম ও অ্যানারকিজম হাওয়ায় ভেসে এসে-ছিল। তার থেকেই আসে স্বদেশী যুগের সন্ত্রাসবাদ।

বাংলার সন্ত্রাসবাদের পেছনে বাংলার ধর্মসাধনাও ছিল, তাই এর তত্ত্বের দিকটা ফরাসী বিপ্লবের সঙ্গে মেলে না। কিন্তু বিশ্লেষণ করলে দেখা যাবে যে নায়করা কেউ 'আনন্দমঠ' বর্ণিত সমাজে ফিরে যেতে চায়নি, চেয়েছিল আধুনিক যুগের সমাজ। সে সমাজে সাম্য আছে, স্বাধীনতা আছে, জ্ঞানবিজ্ঞান আছে, নরনারীর রোমান্টিক প্রেম আছে, ঘরে ও বাইরে সাহচর্য আছে। বঙ্কিমের 'আনন্দমঠ' ঊনবিংশ শতাব্দীর আশা আকাঙ্ক্ষারই প্রতিফলন। ঠিক ঐতিহাসিক উপন্যাস নয়।

আমাদের সন্ত্রাসবাদী বিপ্লবীরা রুশ দেশের সন্ত্রাসবাদী বিপ্লবীদের অনুরূপ না হলেও বেশ কিছুটা কাছাকাছি ছিলেন। তাই একদিন দেখা গেল তাঁরা ন্যাশনালি-জম নামক একটি ধর্মমত ছেড়ে কমিউনিজম নামক আর একটি ধর্মমতে দীক্ষা নিয়েছেন। দীক্ষা নিলে ভেক বদলেও যায়। এঁদের বেলাও তাই হয়। বিপ্লব ঘটল না, অথচ শত শত যুবকযুবতীর জীবনের রূপান্তর ঘটে গেল। সঙ্গে সঙ্গে এঁরা

দ্বীপান্তর থেকেও ছাড়া পেলেন। কিংবা বন্দীনিবাস থেকে। এঁদের মুখে মার্কসবাদের নবতম বোলচাল শুনে ভ্রম হয় আমরাও হয়তো স্টালিনের রামরাজত্বে বাস করছি বা করতে যাচ্ছি। শুধু একটা বিপ্লবের অপেক্ষা।

তবে মনটা হালকা হয় এই ভেবে যে আর সন্ত্রাসবাদী ক্রিয়াকলাপ হবে না, আর সাহেব খুন বাঙালী খুন হবে না। যেটা হবে সেটা অবিকল রাশিয়ার আদলে। সেটা তো গোড়ায় তেমন রক্তক্ষয়ী ছিল না। ওদিকে বিপ্লব কথাটার এমন মাহাত্ম্য যে মহাত্মার শিষ্যরাও অহিংস বিপ্লবের ধুয়ো ধরেছেন। জবাহরলালজী তো হাঁকছেন ইনকিলাব জিন্দাবাদ। তা শুনে আমরা সত্য সত্য বিশ্বাস করছি যে উনিই আমাদের লেনিন।

দ্বিতীয় মহাযুদ্ধের সময় আমাদের ভারতীয় লেনিনের পলিসি দেখে বেশ টের পাওয়া গেল যে উনি হচ্ছেন ইংলণ্ডের ক্রিপস ইত্যাদির মতো ফেবিয়ান পার্লামেণ্টারি সোশিয়ালিস্ট, তফাতের মধ্যে সোভিয়েট পঞ্চবার্ষিকী পরিকল্পনায় বিশ্বাসী। জবাহরের চেয়েও গান্ধীকে ইংরেজ কর্তারা ভয় করতেন। কারণ যুদ্ধকালে গান্ধীর পলিসি ছিল লেনিনের মতো। পরে তো লেনিনকেও তিনি ছাড়িয়ে যান যুদ্ধের মাঝখানে অভ্যুত্থান ঘটিয়ে।

গান্ধীজী মনে মনে স্থির করে রেখেছিলেন যে যুদ্ধকালে ইংরেজ রাজকে বড়ো রকম একটা ধাক্কা দেবেন। তাতে যদি ওরা টলে টলবে। না টললে পরে আবার এক ধাক্কা। তার জন্যে তিনি চাইকি একশো বিশ বছর বেঁচে থাকবেন। ততদিন বাঁচবার দরকার হলো না। ইংরেজরাই মানে মানে চলে গেল। যাবার আগে হিন্দুর কান ধরিয়ে দিয়ে গেল মুসলমানের হাতে আর মুসলমানের কান হিন্দুর হাতে। এটাও একটা চিরস্থায়ী বন্দোবস্ত। গান্ধীজীর আর বাঁচতে ইচ্ছা ছিল না। ঘাতকরা তাঁকে বাঁচতে দিলও না।

কিন্তু গান্ধীবাদ এমন একটা ধাক্কা খেল যে এখনো সামলে নিতে পারেনি। বিশেষ কেউ বিশ্বাস করে না যে এদেশে গান্ধীবাদী বিপ্লব একদিন ঘটবে। বিনোবাজী যে বিপ্লবের কথা বলছেন তা ফরাসী বিপ্লবের বা রুশ বিপ্লবের সঙ্গে মেলে না। ইউরোপীয় বিপ্লবচিন্তার সঙ্গে তার কোনো মিল নেই। রাষ্ট্রকে বাদ দিয়ে বিপ্লব, সৈন্যদলকে বাদ দিয়ে রাষ্ট্র, মালিকানা বাদ দিয়ে জমির বণ্টন, দান খয়রাতের মাধ্যমে হস্তান্তর এসব লোকের মনে বসতে কে জানে কতকাল লাগবে। জনগণ ততদিন সবুর করলে হয়।

কাজেই বিপ্লবের কথা যারা বলে তারা হয় জবাহরলালের মতো ফেবিয়ান পার্লামেণ্টারি সোশিয়ালিস্ট, না হয় সরাসরি মার্কসিস্ট। ইতিমধ্যে মার্কসিস্টদের মধ্যেও বিভিন্ন মত। তাঁদের একদল তো কিছুতেই পার্লামেণ্টারি প্রথা অনুসরণ করবেন না। সেটা তাঁদের মতে বিপথ। অথচ তাঁরা ধৈর্য ধরে লেনিনের মতো অপেক্ষাও করবেন না। যতদিন না পরিস্থিতি বিপ্লবের অনুকূল হয়। তাঁরা কিলিয়ে কাঁঠাল পাকাবেন। জনগণ যদি তার জন্য তৈরি না থাকে তাঁরা ছাত্রগণকে

নিয়েই কাজ করবেন। আর ছাত্রদের হাতে যদি রাজ্যপাট জোর করে দখল করার মতো লোকবল বা অস্ত্রবল না থাকে তবে ছোরা ছুরি বোমা পটকা পেট্রোল কেরোসিন তো আছে। ছাত্রদের সঙ্গে সঙ্গে ইদানীং সমাজবিরোধী অপরাধপ্রবণ শ্রেণীকেও বিপ্লবের শিবিরভুক্ত করে নেওয়া হচ্ছে। মার্কসের বা লেনিনের কোথাও এর নজীর নেই। যতদূর জানি মহামান্য মাও ৎসে-তুং যতরকম উপায় অবলম্বন করেছেন তার মধ্যে এরকম কিছু নেই। থাকতে পারে দক্ষিণ আমেরিকার সন্ত্রাসবাদীদের কর্মপ্রকরণে।

পার্লামেণ্টারি পদ্ধতিতে ত্বরিত সামাজিক পরিবর্তন আশা করা যায় না। পার্লামেণ্টে হাজার রকম তর্কবিতর্ক. আদালতে হাজারটা কূটপ্রশ্নের অবতারণা, আমলাতন্ত্রের অন্তহীন টালবাহনা ও গাফিলতি, পদে পদে টাকার শ্রাদ্ধ। তরুণ মন যদি হতাশায় ভরে যায় তাকে দোষ দেওয়া শক্ত। অপর পক্ষে জনগণ যদি বিপ্লবের জন্যে প্রস্তুত না থাকেন, সৈন্যরা যদি বিপ্লবীদের পক্ষে যেতে ইচ্ছুক না হয়, যুদ্ধবিগ্রহ এসে পরিস্থিতিকে যদি পাকিয়ে না তোলে তাহলে লেনিন বা মাও বা চে গেভারা কারো সাধ্য নেই বিপ্লব ঘটিয়ে দেশের পিঠে সওয়ার হয়ে বসার। বিপ্লব নৈর্ব্যক্তিক একটি শক্তি। ব্যক্তিবিশেষ যত বড়োই হোন সময়ের একদিন আগে বিপ্লব ঘটাতে পারেন না। যেমন সময়ের একদিন আগে ভূমিকম্প ঘটাতে পারেন না। লেনিনের ছিল অসাধারণ সময়জ্ঞান। তেমনি গান্ধীজীরও। যাঁদের যে রকম সময়জ্ঞান নেই তাঁরা থেকে থেকে ধর্মঘটের বা 'বন্‌ধ'এর ডাক দিয়ে লোকের সহানুভূতি খোয়াবেন।

'বাঘ' 'বাঘ' বলে ডাক দিলেই বাঘ এসে হাজির হয় না। সত্যি যখন আসে তখন কেউ তার জন্যে তৈরি থাকেন না। বাঘ একদিন আসতে পারে আমিও সেটা জানি। রুশ দেশের সঙ্গে চীন দেশের সঙ্গে ভারতের যতখানি মিল আছে ইংলণ্ড বা আমেরিকার সঙ্গে ততখানি নয়। অধিকাংশ লোক এত গরীব যে তাদের হারাবার কিছু নেই বিপ্লবে। হারাবার যদি কিছু থাকে তো সেটা তাদের শিকল। তবে পার্লামেণ্টারি গণতন্ত্রের কল্যাণে শিকলও কি আর আগেকার মতো ?

স্বাধীন ভারত আর কিছু না পারুক পায়ের শিকল খুলে দিয়েছে। কিন্তু পেটের ক্ষুধা মিটিয়ে দিতে পারেনি। এত বেশী ভিখারী বা কুষ্ঠরোগী আর কোন দেশে আছে ? আর এত বেশী বেকার ? এত বেশী অলস মানুষ ? আলস্যই আমাদের দারিদ্র্যের প্রধান কারণ। জমি বণ্টন করার পর দেখা যাবে আলস্যের দরুন উৎপাদন বাড়ছে না। বিরাট এক অলস শ্রেণী হচ্ছে এদেশের ছাত্ররা। এদের কাজে লাগাতে না জানলে এরা অকাজই করবে। একে মারবে, ওর ঘর পোড়াবে, তার মূর্তি ভাঙবে। অকাজ হলেও তবু কাজের মতো দেখতে। এই নিয়ে তো বেশ ব্যাপৃত থাকা যায়।

আমি গোড়াতেই বলেছি যে গত শতাব্দীর নব্য শিক্ষিতদের মধ্যে একদল ফরাসী বিপ্লবীদের চিন্তাপ্রবাহে অভিষিক্ত হন, একদল পার্লামেণ্টারি ডেমক্রাসীর বিবর্তনস্রোতে। সেই দুটো ধারা এখনো আমাদের শিক্ষিত মানসে সঞ্চারিত রয়েছে।

এর কোন শ্রেণীভেদ নেই। এমন নয় যে মধ্যবিত্ত বাবুরাই পার্লামেণ্টারী ডেমক্রাসী-মনস্ক আর মজদুর চাষীরাই বিপ্লবমনস্ক। প্রত্যেক শ্রেণীতেই দু'মত। প্রত্যেক পরিবারেই দু'মত। এমনকি প্রত্যেকটি ব্যক্তিই দ্বিধাদীর্ণ। ওদিকে হাইকোর্টে যাওয়া হচ্ছে, এদিকে খুনোখুনিও করা হচ্ছে। সবাই জানে যে কোর্ট না থাকলে কেউ বাঁচবে না, সমাজবিরোধীরা সবাইকে মেরে সাবাড় করবে। অথচ জজকেই খুন করে রাখবে।

অশিক্ষিতদের চেয়ে শিক্ষিতদের নিয়েই ভাবনা বেশী। এদের শিক্ষাই এদের কুশিক্ষা হয়ে দাঁড়িয়েছে। কুশিক্ষার চেয়ে অশিক্ষা ভালো। অথচ কার সাধ্য এদেশের শিক্ষা ব্যবস্থার সংস্কারে হাত দেয়! সেক্ষেত্রে কতরকম কায়েমী স্বার্থের সমাবেশ ঘটেছে। সত্যিকার বিপ্লবী আঙুলে গোনা যায়। লেনিন কিংবা মাও যদি এদেশে জন্মান এদেশের শিক্ষাব্যবস্থায় হাত দিতে পারবেন না। সেই জন্যই কি বিশেষ একটি দল স্কুল কলেজ ইউনিভার্সিটি ধ্বংস করার ব্রত নিয়েছে? তাতে কিন্তু সত্যিকারের বিদ্যানুরাগীদের সর্বনাশ হচ্ছে। পরের জেনারেশনে ইনটেলেক-চুয়াল বলতে একটিও থাকবে না মার্কস কি এই চেয়েছিলেন?

তবে মাও বোধ হয় এইরকমই চান। তিনি কায়িক পরিশ্রমে আরো বেশী বিশ্বাস করেন। পারলে লাঙলে জুতে চাষ করাবেন এইসব মধ্যবিত্ত সমাজের পড়ুয়াদের। তাতে স্পষ্টত কিছু উৎপাদন বাড়বে। অন্তত আপনার খোরাকটা এরা আপনি ফলিয়ে নেবে। চাষীদের দিয়ে ফলাতে হবে না। দেশে মাও রাজত্ব প্রবর্তন হলে মধ্যবিত্ত বংশধরদের হলধর হতে হবে, এটা একটা বৈপ্লবিক পরিবর্তন নয় তো কী? কিন্তু তাঁর জন্যে আপনার লোককে এরকম বেপোরোয়াভাবে খুন করার দরকারটা কী?

এদেশে দারিদ্র্য আছে, আলস্য আছে, কুশিক্ষা আছে, অশিক্ষা আছে, কিন্তু সব কিছুকে ছাড়িয়ে যা আছে তা গত পাঁচ পুরুষের নব শিক্ষা, তিন পুরুষের গণতান্ত্রিক আন্দোলন, দু'পুরুষের গান্ধীবাদী সাধনা, এক পুরুষের পার্লামেণ্টারি অভিজ্ঞতা। রুশ বা চীনদেশের কি এর সঙ্গে তুলনীয় কিছু ছিল? কতকগুলি বিষয়ে আমরা রুশ চীনের সগোত্র হলেও আবার কতকগুলি বিষয়ে ওদের থেকে ভিন্ন। বিপ্লব এদেশে হতেও পারে, না হতেও পারে। যাদের ত্যাগের উপর নির্ভর করে আমাদের বিপ্লবীরা ভবিষ্যৎ গণনা করছেন তারা যদি যথেষ্ট ত্যাগ না করে, করতে অনিচ্ছুক বা অক্ষম হয়, তা হলে তো সে গণনা অভ্রান্ত নয়। গণনার মধ্যে প্রতিবিপ্লবীকেও ধরতে হবে।

এই সেদিন যে সাধারণ নির্বাচন হয়ে গেল তাতে দেখা গেল পশ্চিমবঙ্গের বিধানসভার অধিকাংশ দখল করেছেন মার্কসবাদী দল। এঁরা যদি বিভক্ত না হয়ে একজোট হতেন তাহলে তো এঁরাই ক্ষমতার আসনে বসতেন। বিপ্লবের জন্য অপেক্ষা করতে হত কেন? যেহেতু ওঁরা সংখ্যাধিক হয়েও একজোট হতে পারলেন না সেহেতু ওঁরা বিপ্লবের পরেও পারবেন না। প্রতিবিপ্লবীকেই পথ ছেড়ে দেবেন।

একমাত্র ভরসা সংখ্যালঘু হয়েও রাজত্বলাভ। সেটা হয়তো গায়ের জোরে সম্ভব, কিন্তু পার্লামেণ্টারি গণতন্ত্র বজায় থাকতে তার সম্ভাবনা কতটুকু? অবশ্য সে গণতন্ত্র যদি সমস্তক্ষণ কর্মতৎপর হয়। কথায় নয় কাজে জনগণের আস্থা অর্জন করে।

বাঙালীদের সব চেয়ে বেশী মিল রুশদের সঙ্গেও নয় চীনদের সঙ্গেও নয়, ইংরেজদের সঙ্গে তো নয়ই। ফরাসীদের সঙ্গে। সেই ফরাসী বিপ্লবের সময় থেকেই ফরাসীদের মানস দ্বিধাদীর্ণ। বিপ্লবের স্বাদ মুখে লেগে রয়েছে, তার তুলনায় আর সবকিছু বিস্বাদ। অথচ বার বার বিপ্লবে নেমে দেখা গেছে প্রাণ দেওয়াই সার। বিপ্লব স্থায়ী হয়নি। ইনকিলাব জিন্দাবাদ হয়নি। প্রতিবিপ্লব এসে তার ঘুরে যাওয়া চাকা আবার ঘুরিয়ে দিয়েছে। তা সত্ত্বেও কিছু কিছু লাভ সময়ের ধোপে টিকেছে। ফরাসীদের আধখানা মন তাই বিপ্লবের ভাবনায় ভরপুর।

বাকী আধখানা পার্লামেণ্টারি ডেমক্রাসী মেনে নিয়েছে। মেনে নিলে কী হবে? চালাতে জানা চাই। অসংখ্য দল। জোড়াতালি সরকার। গত এক শতাব্দীর মধ্যে পঁচাত্তর বছরই কেটে গেল বছর বছর জোড়াতালি সরকার বদল করে করে। মাসে মাসেও বদলেছে। এমনকি কয়েকদিন অন্তর অন্তর। ফরাসীরা অবশেষে এমন একজনকে নেতারূপে পায় যিনি শুধু পার্লামেণ্টের নেতা নন, সৈন্যদলের নেতা, সেই সঙ্গে জাতির নেতা। কিন্তু দ্য গল তো চিরন্তন নন। তেমনটি কি পাঁচ দশ বছর অন্তর অন্তর পাওয়া যায়? তাই ফরাসীদের সমস্যার এখনো কোন স্থায়ী সমাধান মেলেনি।

তা সত্ত্বেও ওদের ঘোরতর অসুবিধা হচ্ছে না ও হবে না। কারণ ওদের সিভিল সার্ভিস আর সৈন্যদল দুটোই খুব মজবুত। আর ওদের সংবাদপত্রগুলো অত্যন্ত সজাগ। আর ওদের ইনটেলেকচুয়ালদের সম্মান ইংলণ্ডের অভিজাতদের সঙ্গে তুলনীয়। ফরাসী বিপ্লব ইংলণ্ডের অভিজাততন্ত্রকে বরাবরের মতো নির্জীব করেছে। তার স্থান নিয়েছে জ্ঞানীগুণীতন্ত্র। ফরাসী আকাদেমির চল্লিশ জন অমরের মর্যাদা চল্লিশ জন ডিউক বা মারকুইসের চেয়ে উচ্চতর। ফরাসী বিপ্লব যেমন এক হাতে অভিজাততন্ত্রকে ধ্বংস করেছে তেমনি আর এক হাতে নতুন এক অভিজাততন্ত্র সৃষ্টি করেছে। রাশিয়া কি তা পেরেছে? আর চীন?

নিছক ভাঙনের নেশায় যাদের পেয়ে বসেছে তারা কি একবারও ভেবে দেখেছে যে বাংলার বুদ্ধিজীবী ও শিল্পীরা সশরীরে উচ্ছেদ হলে সে শূন্যতা পূরণ করবার জন্যে আর কোনো শ্রেণীই থাকবে না? লাইব্রেরী যদি পোড়ানো হয়, বইয়ের দোকানে যদি আগুন ধরানো হয়, মিউজিয়াম যদি বিধ্বস্ত হয় স্টুডিও যদি ভগ্নস্তূপ হয় তবে একটা দেশের যত ক্ষতি হয় আর একটা মহাযুদ্ধে তত ক্ষতি হয় না। মহাযুদ্ধের সময় ফরাসীরা তাদের মহামূল্য শিল্পসামগ্রীগুলিকে নিরাপদ স্থানে সরিয়ে দিয়ে সযত্নে রক্ষা করতে পেরেছিল। কিন্তু আমাদের কি দূরে সরিয়ে দিয়ে নিরাপদে রাখার উপায় আছে? সংস্কৃতির উপরে জাতক্রোধ যারা তারা ইতিমধ্যে শান্তিনিকেতনের উপরেও শনির দৃষ্টি দিয়েছে।

শ্রেণীশূন্য সমাজ বলতে কি এই কথা বোঝায় যে পরশুরামের মতো কুঠার হাতে নিয়ে সমাজকে নিঃক্ষত্রিয় করতে হবে ? নির্বুর্জোয়া করতে হবে ? দেখে শুনে মনে হয় একালের পরশুরামদের মনোগত অভিপ্রায় বুর্জোয়া বলে পরিচিত শ্রেণীটিকে কেবল জমিজমা কলকারখানা আপিস আদালত দোকান বাজার থেকে নয় ইহলোক থেকে অপসারিত করা। বিপ্লব মানে নিঃক্ষত্রিয়করণ। বার বার একুশ বার হলেও আশ্চর্য হবার কিছু থাকবে না। মাও মহোদয় যে সাংস্কৃতিক বিপ্লব ঘটালেন সেটাও তো দ্বিতীয় দফা নিঃক্ষত্রিয়করণ। এর পরে হয়তো তৃতীয় দফা আসবে।

অমন দফাওয়ারি নিঃক্ষত্রিয়করণ সোভিয়েট রাশিয়ায় ঘটেনি। ওরা বরং নিঃশূদ্রীকরণ করেছে। কুলাকদের যদি শূদ্র বলে ধরি। বেচারিরা সংস্কৃতির ধারও ধারত না। তবু ইতিহাসের পাতা থেকে মুছে গেল। নিঃশূদ্রীকরণের পর্ব তার চেয়ে বেশীদূর যায়নি। তবে ওদেশের পরশুরামদের অনেকের নিষ্পরশুরামীকরণ হয়েছে। স্টালিন তাঁর কমরেডদের অধিকাংশকেই সাবাড় করেছেন।

কাজেই পরশুরামদেরও একটু খেয়াল রাখা দরকার যে ক্ষত্রিয়দের নির্মূল করার পর নির্মূলকারীদের পালা আসবে। তাদেরই কুঠার দিয়ে নিকাশ করা হবে। ফরাসী বিপ্লবীদের উদ্ভাবিত গিলোটিনে যেমন বিপ্লবীদেরই পাইকারী হারে বিনাশ করা হয়। এই যে নিয়তি এর থেকে পরিত্রাণ নেই।

পার্লামেণ্টারি ডেমক্রাসী মানুষকে স্বর্গ এনে দিতে পারে না, কিন্তু হত্যাবিভীষিকার হাত থেকে বাঁচায়। একটি প্রাণকে এত মূল্যবান মনে করে যে তাকে ফাঁসীতে ঝোলানোর আগে বাঁচাবার জন্যে একশো রকম সুযোগ দেয়। সেইজন্যে হাজার-জন খুনীর মধ্যে একজনেরও ফাঁসী হয় কি না সন্দেহ। ফাঁসীর হুকুম হলেও হাইকোর্ট রদ করে দেয় বা সরকার ক্ষমা করে লঘুদণ্ড দেন। ডেমক্রাসীর মতো বিচার বিবেচনা কার! দয়ামায়াই বা কার!

# টলস্টয় : সার্ধশতবার্ষিকী

টলস্টয়ের জন্মের দেড়শো বছর অতীত হয়েছে। তাঁর জীবনকালেই তিনি দেশের সীমা অতিক্রম করেছিলেন। তাঁর মৃত্যুর সময় দেখা গেল, স্বদেশে পূজ্যাতে 'জার', টলস্টয় সর্বত্র পূজ্যাতে। তাঁর জীবনমরণ সন্ধিক্ষণে সারা দুনিয়ার লোক উৎকণ্ঠিত। কেন এত শ্রদ্ধা, এত প্রীতি, এত মমতা ? 'সমর ও শান্তি', 'আনা কারেনিনা' ও 'রেসারেকশন' এই তিনটি মহান উপন্যাসের জন্যেই কি ? না তাঁর মানবদরদী জীবনদর্শনের জন্যে, জনদরদী জীবনযাপনের জন্যে ? যুদ্ধবিরতি ও শোষণবিরতির জন্যে তাঁর অবিশ্রান্ত লেখনীচালনার জন্যে ?

টলস্টয়ের রচনার সঙ্গে আমার প্রথম পরিচয় ষোল বছর বয়সে, যখন আমি স্কুলের ছাত্র। তাঁর কাহিনীগুচ্ছ পুরস্কার পেয়েই সঙ্গে সঙ্গে তর্জমা করি গোটা দুই। একটি সঙ্গে সঙ্গে প্রকাশিত হয় 'প্রবাসী'তে। সেই যে সম্পর্ক স্থাপিত হলো সে সম্পর্ক সারা জীবনেও ছিন্ন হলো না। জীবনদর্শনের ক্ষেত্রে আমি তাঁর অনুচরদের সঙ্গেই রয়েছি। কিন্তু সাহিত্যের ক্ষেত্রে তাঁর প্রভাব কাটিয়ে উঠেছি। আর্টকে তিনি পঞ্চাশোত্তর বয়সে ধর্মপ্রচার বা নীতিপ্রচারের বাহন করেছিলেন। সেখানে তাঁর সঙ্গে আমার মৌল মতভেদ। আমার মতে এতে আর্টের স্বাধীনতা খর্ব হয়। অমিতাচারী আর্টকে সংযত হতে বলা এক জিনিস, শৃঙ্খলার খাতিরে শৃঙ্খল পরিয়ে দেওয়া আরেক। শিবের জন্যে সৌন্দর্যকে লাঘব করা যায় না। সত্যের জন্যেও না, তবে দ্বন্দ্বের দিন আমি দ্বিধান্বিত। ঠিক এই কারণেই আমি রবীন্দ্রনাথের আরো কাছাকাছি। পরবর্তী বয়সে আমি কবির প্রভাবও কাটিয়ে উঠেছি।

এ সংসারে ধনহীনরা ধনবান হতে চায়, বলহীনরা বলবান হতে চায়, অশিক্ষিতরা শিক্ষিত হতে চায়, নিম্নস্থানীয়রা উচ্চস্থানীয় হতে চায়। কিন্তু এর বিপরীত অভিলাষ কেউ কোথাও পোষণ করে কি ? যদি কেউ করে সে সরাসরি সন্ন্যাসী হয়ে যায়, মঠে যোগ দেয় কিংবা আশ্রম প্রতিষ্ঠা করে। টলস্টয় দীনহীনদের একজন হয়ে তাদেরি মতো শ্রমলব্ধ অন্নে প্রাণধারণ করতে চেয়েছিলেন, পশুবলে তাঁর আস্থা ছিল না, বুদ্ধিজীবীদের উপর তাঁর অবজ্ঞা জন্মেছিল, সভ্যতার উপরে তিনি বীতরাগ। অথচ সন্ন্যাসীও হননি, মঠেও যোগ দেননি, আশ্রমও প্রতিষ্ঠা করেননি। গান্ধীজী তবু তাঁর সহধর্মিণীকে আশ্রমিকা করতে পেরেছিলেন, টলস্টয়ের সহধর্মিণী শেষ পর্যন্ত অভিজাত ঘরণী। ঘর ছাড়তে যাওয়া মানেই ঘরণীকে ছাড়তে যাওয়া। সেই কাজটি যেদিন করতে সমর্থ হন সেদিন তিনি হন অভিজাত জীবনধারা থেকে মুক্ত পুরুষ। কিন্তু ততদিনে তাঁর বয়স হয়েছে বিরাশি, শরীর ভেঙে গেছে,

দিনকয়েকের মধ্যেই তিনি পথের ধারে এক রেলস্টেশনে অন্তিম নিঃশ্বাস ত্যাগ করেন। বেঁচে থাকলে আবার তাঁকে তাঁর ঘরসংসারেই ফিরে যেতে হতো। সেটা হতো তাঁর পক্ষে পরাজয়। যদি না তাঁর সহধর্মিণীর ঘটত একপ্রকার অন্তঃপরিবর্তন। যদি না সমস্ত গৃহস্থালীটাই বনে যেত ঋষি ও ঋষিপত্নী তথা ঋষিসন্ততিদের আশ্রম। একটি কি দুটি কন্যা ভিন্ন আর কোনো পুত্রকন্যার উপরে তাঁর জীবনদর্শনের উল্লেখযোগ্য প্রভাব পড়েনি। তাঁরা তাঁদের দেশের ও তাঁদের যুগের আর দশজন উচ্চবংশীয়ের মতো। তাঁদের তিনি মানাতে পারেননি যে স্বেচ্ছায় ধনসম্পদ ও অলস জীবনধারা ত্যাগ না করলে বিপ্লবের দিন বাধ্য হয়েই সর্বস্ব হারাতে হবে। তখন বিদেশে গিয়ে পিতার গ্রন্থস্বত্বের দৌলতে ভদ্রতা রক্ষা করতে হবে।

ঋষি যেখানে নিজের ঘরের লোককেই সঙ্গে নিতে পারলেন না সেখানে সারা দেশের লোককেই বা সঙ্গে নিতে পারবেন কেমন করে? সে কাজের ভার পড়ল লেনিনের উপরে, ভার দিল ইতিহাস। লেনিনেরও নিঃস্বার্থ জীবন, সাধারণের মতো জীবনযাত্রা। কিন্তু জনগণকে সঙ্গে নেবার জন্যে কী পরিমাণ রক্তপাত করতে হলো তাঁকে! পরে তাঁর পট্টশিষ্য স্টালিনকে। রক্তের স্রোতে ভেসে গেল 'সমর ও শান্তি' তথা 'আনা কারেনিনা' তথা 'রেজারেকশনে'র বুদ্ধিদীপ্ত বলদৃপ্ত ধনসম্পদশালী অভিজাত ও উচ্চবিত্ত শ্রেণী। কিন্তু তাতে তাদেরই বা লাভ কী হলো যাদের মধ্যে টলস্টয় ভাগ করে দিতে চেয়েছিলেন ছোট ছোট জোত? যেখানে যারা শোষণও করবে না, শোষিতও হবে না। স্বাধীন ও স্বতন্ত্রভাবে চাষ করবে, যা ফলাবে তা খাবে, যা খাবে তা ফলাবে। শিল্পের মতো কৃষিও চলে গেছে কেন্দ্রীয় কর্তৃত্বে। কর্তার ইচ্ছায় কর্ম। খেত খামার কারো নিজের নয়। রাষ্ট্রের কিংবা সমষ্টির। টলস্টয় দেখলে কষ্ট পেতেন। কিছুতেই তাঁকে বোঝানো যেত না যে এরই নাম সামাজিক ন্যায়। পশ্চিমের লোক যাকে গণতন্ত্র বলে তাতে তো তিনি বিশ্বাসই করতেন না, সুতরাং সে জিনিস গড়ে ওঠেনি দেখে তিনি কাকেই বা দোষ দিতেন? এক ডিকটেটরশিপের বদলে আরেক ডিকটেটরশিপ। অভিজাতদের না হয়ে শ্রমিকদের। সমাজের এক মেরুর না হয়ে অপর মেরুর। টলস্টয়প্রচারিত অহিংসার নামগন্ধ নেই। সত্যেরও আছে কি না সন্দেহ। কাউকে তো কিছু প্রাণ খুলে লিখতেই বা বলতেই দেওয়া হয় না। কড়া সেনসরশিপ।

টলস্টয়ের অহিংস মতবাদ কেবল যে যুদ্ধবিরোধী ছিল তাই নয়, বিপ্লববিরোধীও ছিল। বিপ্লব যে অহিংস হতে পারে এ বিশ্বাস তাঁর কিংবা কারো ছিল না। রাশিয়াতে কেবল যে যুদ্ধের প্রস্তুতি চলেছিল তা নয় বিপ্লবের প্রস্তুতিও চলেছিল। যেন একটা অন্যটার উল্টো পিঠ। যুদ্ধবাজরা টলস্টয়কে মনে করতেন দেশের শত্রু। আর বিপ্লববাদীরা মনে করতেন শ্রেণীর শত্রু। খ্রীস্টীয় ধর্মসঙ্ঘও তাঁর বাইবেলের ভাষ্যকে ধর্মের উপর হস্তক্ষেপ মনে করে তাঁকে সমাজচ্যুত করেছিল। জনগণ যদি তাঁরই ভাষ্য মেনে নেয় তবে প্রচলিত ধর্মের সংশোধন করতে হয়। কেবল ধর্মের

বেলা নয় জীবনের প্রত্যেকটি বিভাগের বেলা টলস্টয়ের চিন্তা ছিল আমূল সংশোধন বা সংস্কারের পক্ষে। কিন্তু ন্যূনতম পরিবর্তনকেও রাষ্ট্রের বা চার্চের বা ধনতন্ত্রের বা গণতন্ত্রের কর্তারা বিপ্লব বলে পরিহার করতেন। বিপ্লব যখন এল তখন রাষ্ট্রকেও নিঃক্ষত্রিয় করল। চার্চকেও নিরব্রাহ্মণ বা নিঃসন্ন্যাসী করল। সমাজকেও নির্বৈশ্য করল। শূদ্র হলো নিষ্কণ্টক। কিন্তু অস্ত্র হাতে সেও গড়ে তুলল রেড আর্মি। তার জয়লাভ মানে হিংসার জয়লাভ।

অথচ রাজাপ্রজা সকলেই স্বীকার করতেন যে টলস্টয় তাঁর দেশের এক নম্বর নাগরিক। ইউরোপবাসীরা বলতেন তিনি ইউরোপের বিবেক। ওদিকে দক্ষিণ আফ্রিকায় কর্মরত গান্ধীও তাঁকে কর্মগুরু পদে বরণ করেছিলেন। একলব্যের যেমন দ্রোণ। টলস্টয়ের মহাপ্রয়াণে কে না ব্যথিত হয়েছিলেন ? প্রথম মহাযুদ্ধ যখন বাধে তখন টমাস মান বলেছিলেন টলস্টয় বেঁচে থাকলে কি তিনি এ যুদ্ধ বাধতে দিতেন ? সমস্ত শক্তি দিয়ে রোধ করতেন। টলস্টয়ের সম্মান কেবল সাহিত্যিক হিসাবে নয়। মানবহিতৈষী হিসাবেও তিনি অগ্রগণ্য। তাঁর সাহিত্যিক কীর্তি এখনো অদ্বিতীয়। তবে পরবর্তীকালের বিচারে ডস্টয়েভস্কির উচ্চতা বাড়তে বাড়তে তাঁর সমান হয়েছে। আর মানবনিয়তি সম্বন্ধে তাঁর যে ভাবনা তার কর্মময় অভিব্যক্তি প্রধানত গান্ধীজীর জীবনেই। তিনিও স্বাধীন ভারতে কার্যত পরিত্যক্ত।

টলস্টয়ের মহাপ্রয়াণে কারো চেয়ে কম অভিভূত হন না ভিন্ন শ্রেণীর ও ভিন্ন মার্গের সাহিত্যিক ম্যাকসিম গর্কি। গর্কির টলস্টয়স্মৃতি আরো অনেকের মতো আমাকেও অভিভূত করে। আমার তো মনে হয় না যে গর্কি টলস্টয়ের প্রতি সজ্ঞানে বা অজ্ঞাতসারে কোনোরূপ অবিচার করেছেন। রবীন্দ্রনাথ কিন্তু তাঁর সেই প্রবন্ধ পড়ে ক্ষুণ্ণ হন। বলেন, "ম্যাক্‌সিম গোর্কি টলস্টয়ের একটি জীবনচরিত লিখেছেন। বর্তমানকালের প্রখরবুদ্ধি পাঠকেরা বাহবা দিয়ে বলেছেন, এ লেখাটা আর্টিস্টের যোগ্য লেখা বটে। অর্থাৎ টলস্টয় দোষেগুণে যেমনটি সেই ছবিতে তীক্ষ্ণরেখায় তেমনটি আঁকা হয়েছে, এর মধ্যে দয়ামায়া ভক্তিশ্রদ্ধার কোন কুয়াশা নেই। পড়লে মনে হয়, টলস্টয় যে সর্বসাধারণের চেয়ে বিশেষ কিছু বড়ো তা নয়, এমনকি, অনেক বিষয়ে হেয়। ...টলস্টয়ের কিছুই মন্দ ছিল না এ কথা বলাই চলে না, খুঁটিনাটি বিচার করলে তিনি যে নানা বিষয়ে সাধারণ মানুষের মতোই এবং অনেক বিষয়ে তাদের চেয়েও দুর্বল, একথা স্বীকার করা যেতে পারে। কিন্তু, যে সত্যের গুণে টলস্টয় বহুলোকের ও বহুকালের, তাঁর ক্ষণিকমূর্তি যদি সেই সত্যকে আমাদের কাছ থেকে আচ্ছন্ন করে থাকে তা হলে এই আর্টিস্টের আশ্চর্য ছবি নিয়ে আমার লাভ হবে কী ? ...ক্ষণকালের মাথার দ্বারা চিরকালের স্বরূপকে প্রচ্ছন্ন করে দেখাই আর্টিস্টের দেখা, একথা মানতে পারিনে। তা ছাড়া, গোর্কির আর্টিস্ট চিত্ত বৈজ্ঞানিক হিসাবে নির্বিকার নয়, তাঁর চিত্তে টলস্টয়ের যে ছায়া পড়েছে সেটা একটা ছবি হতে পারে, কিন্তু বৈজ্ঞানিক হিসাবেও সেটা যে সত্য তা কেমন করে বলব ? গোর্কির টলস্টয়ই কি টলস্টয় ? বহুকালের ও বহুলোকের

চিত্তকে যদি গোর্কি নিজের চিত্তের মধ্যে সংহত করতে পারতেন তা হলেই তাঁর দ্বারা বহুকালের বহুলোকের টলস্টয়ের ছবি আঁকা সম্ভবপর হত। তার মধ্যে অনেক ভোলবার সামগ্রী ভুলে যাওয়া হত, আর, তবেই না যা না ভোলবার তা বড়ো হয়ে সম্পূর্ণ হয়ে দেখা হত।" —( পশ্চিমযাত্রীর ডায়ারি। )

রবীন্দ্রনাথের লেখায় টলস্টয় প্রসঙ্গ ওর বেশী যা আছে তা কোথাও এক লাইন, কোথাও দু'লাইন। একটি প্রবন্ধের এক জায়গায় তিনি টলস্টয়কে ইউরোপের বিবেক বলে অভিহিত করেছেন। ইন্দিরা দেবীকে একখানি চিঠিতে লিখেছেন, "Anna Karenina পড়তে গেলুম, এমনি বিশ্রী লাগল যে পড়তে পারলুম না— এ রকম সব sickly বই পড়ে কী সুখ বুঝতে পারিনে। আমি চাই বেশ সরল সুন্দর উদার লেখা— কূটকচালে অদ্ভুত গোলমেলে কাণ্ড আমার বেশিক্ষণ পোষায় না।"

গর্কি নিশ্চয়ই এর চেয়ে কঠোর কিছু বলেননি। আমার মনে হয় গর্কির জীবনস্মৃতিকে টলস্টয়ের জীবনচরিত বলে ভ্রম থেকেই রবীন্দ্রনাথের ওই ধারণা। সাক্ষাৎকারের সময় গর্কি যা শুনেছেন ও যা দেখেছেন তাই লিখেছেন, কিছুই বানাননি। সত্যকামের মতো টলস্টয়ও 'সত্যকুলজাত'।

রবীন্দ্রনাথের রচনা থেকে উদ্ধৃতি দিয়েছি। এবার গর্কির লেখা থেকে দিই। ইংরেজীতে।

"Leo Tolstoy is dead··· The news hit my heart. I groaned from anguish and resentment and now, in a kind of half-madness, I imagine him the way I knew him and the way he used to look, and am racked by the desire to talk about him···I recall his piercing eyes— they saw through everything— and his fingers, which seemed perpetually to be modelling something in the air, his talk, his jokes, his favourite muzhik words and his indefinable voice. I see how much life he had embraced and how superhumanly clever he was, and awesome. ···Words are powerless to convey what I felt then, felt both delighted and fearsome and it all merged in one happy thought. 'I'm not an orphan on this earth as long as this man is alive'. ···And now I feel an orphan, and I cry as I am writing. I have never wept so disconsolately and so bitterly. I don't know whether I loved him-- and what does it matter whether I loved him or hated him? The sensations and emotions he aroused in me were always immense and fantastic; even the things around him that I found unpleasant and inimical somehow did not oppress me but exploded my soul, as it were, to enlarge it and make it more sensitive."

এ লেখা একজন ভক্তের লেখা, কিন্তু অন্ধ ভক্তের নয়। ভক্তির সঙ্গে ছিল সূক্ষ্ম

যুক্তি। যা দিয়ে তিনি টলস্টয়ের ব্যক্তিত্বের বিশ্লেষণ করেছিলেন। সোনার সঙ্গে খাদ থাকলে যা হয় টলস্টয়ের ব্যক্তিত্বেও ছিল তাই। নয়তো তিনি একজন সাধুসন্ত হতেন, একজন মুনিঋষি বা প্রোফেট। তেমন মানুষের হাতে 'সমর ও শান্তি' বা 'আনা কারেনিনা' হতো না। রবীন্দ্রনাথ যাই মনে করুন। কোন্ ধাতুতে তিনি তৈরি জানতে হলে গর্কির সাক্ষ্য আমাদের সাহায্য করে। আবার তুলে দিচ্ছি। ইংরেজী থেকে। পথের ধারে হঠাৎ দেখা দুই তীর্থযাত্রী ও যাত্রিণীর বীভৎস মিলনের বর্ণনা দিয়ে টলস্টয় বলেছেন,

"You see what sometimes happens. Nature— which the Bogomils believe to have been created by the devil— torments man in a particularly cruel and mocking way : it takes away the strength but leaves the desire. This is the lot of all living souls. Only man is exposed to the shame and horror of the torment which is part of his flesh. We carry it within ourselves as an inevitable punishment, but for what sin of ours ? As he spoke his eyes were changing strangely— they were now plaintive like a child's, and now shining dryly and severely. His lips twitched and his moustache bristled. When he finished his story he took a handkerchief out of his blouse pocket and wiped his face hard, although it was dry Then he spread his bread with the hooked fingers of his strong peasant hand and repeated quietly, 'For what sin ?"

গর্কি যে ছবিখানি এঁকেছেন সে ছবি যে জীবন্ত হয়েছে এই দুটি উদ্ধৃতিই তার যথেষ্ট প্রমাণ। অসাধারণ পুরুষের সাধারণ দোষও থাকে। কথায় বার্তায় তা ফুটে বেরোয়। কিন্তু যেটা আরো পরিস্ফুট সেটা টলস্টয়ের আপসহীন সত্যনিষ্ঠা। সত্যকে জানবার জন্যে, জানাবার জন্যে তাঁর অপরিসীম প্রয়াস। শুধু শিল্পীদের বিরুদ্ধে নয়, শিল্পের বিরুদ্ধেই তাঁর অভিযোগ সে সত্য কথা বলে না।

"We're all given to telling tales. Me too. I write, and suddenly feel sorry for someone and add a good trait to a character, and take away from another, so as not to make the other characters too black by comparison... That's why I say that artistry is lying, deceitful and arbitrary, and is harmful for people. You write not about life as it is but what you think of life. Who can profit from knowing how I see this tower or the sea, or a Tatar— what is the point of it and who needs it ?"

একথা যিনি বলতে পারেন তাঁর হয় নতুন কিছু সৃষ্টি করবার নেই, নয় নতুন কিছু সৃষ্টি করবার থাকলেও তিনি তাতে তৃপ্তি পাচ্ছেন না। তিনি চান এমন

কিছু লিখতে যা যীশু খ্রীস্টের কথামৃতের মতো সর্বজনহিতকর হবে, নিম্নতম অধিকারীর কাছে সরল, সহজ ও শিক্ষাপ্রদ। তাঁর লেখা আর্ট হলো কি না তা নিয়ে তাঁর মাথাব্যথা নেই, তিনি চান দীন দুঃখী শোষিত পীড়িতদের সেবা করতে। সংসারে মন্দ আছে, অশুভ আছে। কিন্তু খ্রীস্টের বাণীই তাঁর বাণী। অশুভের প্রতিরোধ কোরো না। হিংসা দিয়ে হিংসার প্রতিরোধ অশুভ।

গর্কি তাঁকে যা বলেন ও তার উত্তরে তিনি যা বলেন তা ইংরেজীতে এইরকম। "I said that all writers probably made up things a little, portraying people they would like to see them ; I also said that I liked active people who opposed evil by all means, including violence. 'But violence is the main evil, he exclaimed taking me by the arm.'"

সত্য চিরদিনই তাঁর স্বভাবে ছিল, অহিংসা এল বয়সের সঙ্গে সঙ্গে। তাঁর এই অহিংস মতবাদ ইউরোপ গ্রহণ করে না। কিন্তু গান্ধীজী গ্রহণ করেন ও তাঁর কর্ম-পদ্ধতির সূত্রে ভারতের জনগণ গ্রহণ করে। এখানে বলে রাখা দরকার যে অপ্রতিরোধ বলতে যীশু যা বোঝাতে চেয়েছিলেন তা নিষ্ক্রিয়তা নয়, কাপুরুষতা নয়। সেটাও একপ্রকার প্রতিরোধ, কিন্তু নৈতিক প্রতিরোধ। প্যাসিভ বলে চিহ্নিত হলেও তা হৃদয়ের উপর অ্যাকটিভ। নয়তো যীশুর বিচারই বা হতো কেন, প্রাণদণ্ডই বা হতো কেন? টলস্টয় যে শিক্ষা যীশুর কথামৃত থেকে পান সেই শিক্ষাই দিয়ে যান তাঁর শেষবয়সের বাণীতে। সে শিক্ষা গান্ধীজীকে অনুপ্রাণিত করে। কর্মপদ্ধতি গান্ধীজীর।

টলস্টয়ের উত্তরাধিকার একদিকে যেমন গান্ধীজীতে বর্তায় তেমনি আরেকদিকে রম্যা রলাঁয়। টলস্টয়ের পরে রলাঁকেই বলা হয় ইউরোপের বিবেক। প্রথম মহাযুদ্ধে রলাঁ ছিলেন যুদ্ধবিরোধী। ফলে স্বদেশ থেকে স্বেচ্ছানির্বাসিত। কিন্তু মুসোলিনি ও হিটলারের অভ্যুদয়ের পর তাঁদের হিংসাত্মক মতবাদ ও কার্যকলাপ রলাঁকে এক পা এক পা করে টলস্টয়পন্থা থেকে সরে যেতে বাধ্য করে। রলাঁ যে কেবল টলস্টয়েরই উত্তরাধিকারী ছিলেন তাই নয়; ছিলেন ফরাসী বিপ্লবের নায়কদেরও উত্তরাধিকারী। তাই রুশবিপ্লবের সঙ্গে ছিল তাঁর আত্মার সাযুজ্য। রুশবিপ্লব ফরাশীবিপ্লবের সন্তান। তাকে নাৎসীদের আক্রমণ থেকে রক্ষা করতে হলে সশস্ত্র প্রতিরোধই ফলপ্রদ। অহিংস প্রতিরোধ নিষ্ফল। ইউরোপের বিবেক দ্বিতীয় মহাযুদ্ধের সম্মুখীন হয়ে দেশরক্ষার তথা বিপ্লবরক্ষার যুগ্ম প্রয়োজনে অসিধারণ ব্যতীত অন্য পন্থা দেখতে পায় না। নীতিগতভাবে টলস্টয়পন্থা পরিত্যক্ত হয়। টলস্টয়ের শিক্ষা ছিল, কোনো অবস্থাতেই হিংসা নয়। চার্চের শিক্ষা, রাষ্ট্রের শিক্ষা আক্রমণের মুখে হিংসা। রলাঁর শিক্ষাও শেষপর্যন্ত তাই।

মৃত্যুর পূর্বে রলাঁ সুইটজারল্যাণ্ড থেকে ফ্রান্সে ফিরে যান ও নাৎসীদের দ্বারা অধিকৃত অঞ্চলে স্বগ্রামে ও স্বগৃহে বাস করেন। তখন তিনি মগ্ন হন সঙ্গীতসাধনায়। বিশেষত বেঠোভেনের সঙ্গীতে। বেঠোভেন, গ্যেটে ও টলস্টয় এই তিনজনই ছিলেন

তাঁর আত্মার আত্মীয়। এঁদের মধ্যে বেঠোভেনই তাঁর কাছে অগ্রগণ্য। টলস্টয়ের প্রভাব যদিও তাঁর শিল্পকর্মের উপর পড়েছিল তবু তার সামনে ছিল বেঠোভেনের আদর্শ আদি থেকে অন্তকাল অবধি। বেঠোভেনও আপসহীন। কী জীবনে কী শিল্পে। রলাঁর জাঁ-ক্রিস্তফ বেঠোভেনের আদলে আঁকা। রলাঁ টলস্টয়ের দিকে তাকাতেন চল্লিশ বছর বয়স পর্যন্ত। 'জা-ক্রিস্তফ' লিখতে লিখতে সাহিত্যে টলস্টয়ের প্রভাব কাটিয়ে ওঠেন।

কোন্‌টা রাশিয়ার পক্ষে ভালো, কোন্‌টা জনগণের পক্ষে ভালো, কোন্‌টা নীতির দিক থেকে ভালো, কোন্‌টা শিল্পের দিক থেকে ভালো, এ নিয়ে টলস্টয়ের সঙ্গে মতভেদের অবকাশ টলস্টয়ের জীবদ্দশাতেও ছিল, পরে তো রয়েছেই। তাঁর নিজের দেশেই তিনি এখন কুলুঙ্গীতে তোলা এক ঠাকুর। সকলেই তাঁর বন্দনা করে, কিন্তু কেউ তাঁর অনুসরণ করে না। রবিঠাকুর তাঁরই মতো একজন ঠাকুর হলেও এখনো আমরা কয়েকজন আছি যাঁরা তাঁর উত্তরপুরুষ বলে পরিচিত হই। ওদিকে কিন্তু রলাঁর অনুসরণ আর কেউ করেন না। তাঁর স্বদেশে তিনি কুলুঙ্গীতে তোলা ঠাকুরও নন। কেবল তাঁর একার নয়, তাঁর সমসাময়িক প্রায় সব আদর্শবাদী সাহিত্যিকদের একই দশা। আদর্শবাদের উপরেই পাঠক-সাধারণের বিরাগ। কিসে তাদের ভালো সাহিত্যিকরা সেটা নির্দেশ করতে যাবেন কেন? তারা কি শিশু? না সাহিত্যিকরা গুরুমশায়? আর ভালোরই কি কোনো সংজ্ঞা বা মাপকাঠি আছে? পাঠকের রুচি অরুচিকে উপেক্ষা করে লেখক যদি তাঁর রুচি অরুচিকেই ভালো বলে পরিবেশন করেন তবে পাঠকও সে উপাদেয় ব্যঞ্জন উপেক্ষা করতে পারে।

ভালো নয় বলে টলস্টয় তাঁর নিজের যেসব কীর্তিকে খারিজ করেছিলেন এখন দেখা যাচ্ছে তাঁর সেইসব কাহিনীই তাঁকে অমর করে রেখেছে। সোভিয়েট ইউনিয়নের শ্রমিকরাও পরম সমাদরে পাঠ করে 'আনা কারেনিনা'। টলস্টয়ের মতে খারাপ বই। রবীন্দ্রনাথের মতে বিশ্রী। কিন্তু সাহিত্যরসিকদের অধিকাংশের মতে বিশ্বসাহিত্যের অন্যতম শ্রেষ্ঠ উপন্যাস। কারো কারো মতে সর্বশ্রেষ্ঠ। সাহিত্যের বিচার টলস্টয় বা রলাঁ বা রবীন্দ্রনাথের উপর ছেড়ে দেওয়া ভুল। তাঁরা স্রষ্টা, সৃষ্টিকর্মনিপুণ। বিচার করবেন সাহিত্যের যাঁরা জহুরী। আর সাহিত্যের যাঁরা তন্নিষ্ঠ পাঠক। সাহিত্যকে সাহিত্য বলেই ভালোবাসে। যে বই বার বার শতবার পড়েও তৃপ্তি হয় না, আবার পড়তে ইচ্ছে করে, সেই বইই ভালো বই। তেমন ভালো বইয়ের তালিকায় টলস্টয়ের 'সমর ও শান্তি' শীর্ষস্থান অধিকার করে আছে স্বদেশে বিদেশে সব দেশে। অবশ্য কথাসাহিত্যে। নাটকে নয়। সেখানে শেক্সপীয়ারের স্থান টলস্টয় পূরণ করতে পারেননি। তেমনি কাব্যেও গ্যেটের স্থান। আধুনিক সাহিত্যের কথাই বলছি। সাহিত্যের বিচারে দেশ বা জনগণ বা নীতির চেয়ে রসের ও রূপের গণনাই প্রধান। রসস্রষ্টা ও রূপস্রষ্টা টলস্টয় দেশে দেশে যুগে যুগে আদরণীয় ও বরণীয়।

# সমর ও শান্তি

দুটি কথায় জীবন হচ্ছে সংগ্রাম ও বিশ্রাম।

ভারতীয়রাও এমনিতর একটি ব্যাখ্যা দিয়েছেন। চক্রবৎ পরিবর্তন্তে সুখানি চ দুঃখানি চ। কিন্তু ইউরোপীয়রা বলতে পারেন জীবনের প্রতি অবস্থায় তো দুঃখ সুখ জড়িয়ে রয়েছে, ওদের পারম্পর্য কোথায়? পরম্পরা যদি থাকে তবে তা সংগ্রামের ও বিশ্রামের। সংগ্রামে যে কেবলই দুঃখ তা নয়, আর বিশ্রাম যে অবিমিশ্র সুখের তা-ও নয়। সুখদুঃখ-নিরপেক্ষভাবে সংগ্রাম হচ্ছে সংগ্রাম এবং বিশ্রাম হচ্ছে বিশ্রাম। এবং দুই মিলিয়ে জীবন যদি হয় পদ্য তবে 'সংগ্রাম' ও 'বিশ্রাম' বোধ হয় 'দুঃখ' ও 'সুখ' অপেক্ষা গাঢ়তর মিল।

ইউরোপের ইতিহাস— ইউরোপ-নির্দিষ্ট অর্থে মানবের ইতিহাস— মাত্র দুটি শব্দের উলটপালট খেলা। সমর ও শান্তি। কখনো রাজাতে রাজাতে, কখনো রাজাতে প্রজাতে, কখনো বা নেশনে নেশনে সমর যেন একটার পর একটা ঢেউয়ের ভেঙে পড়া। আর শান্তি যেন সেই ঢেউয়ের পা টিপে টিপে ফিরে যাওয়া। এ খেলা ফুরোয় না, ফুরোবার নয়।

টলস্টয় প্রণীত 'সমর ও শান্তি' নেপোলিয়নীয় যুগের ইতিহাস। ইতিহাসের আক্ষরিক অর্থে নয়। তাই উপন্যাসপর্যায়ভুক্ত। অথচ সাধারণ উপন্যাসের মতো এক জোড়া নায়কনায়িকার বৃত্তান্ত নয়। এর নায়ক বল নায়িকা বল সে হচ্ছে স্বয়ং রাশিয়া, রাশিয়ার প্রাণ মন সম্মান। অথবা দেশ কালের সীমার মধ্যে স্থিত অসীম মানববংশ। ইতিহাসের সত্যকার বিষয় যদি হয় মানবভাগ্য তবে এই উপন্যাস হচ্ছে ইতিহাসের ভগ্নাংশ এবং বিষয় এর দেশকাল-রঞ্জিত মানবভাগ্য। এর অসংখ্য পাত্রপাত্রী হচ্ছে মানব-করতলরেখা।

১৮০৫ খ্রীস্টাব্দে রুশ সৈন্যরা অস্ট্রীয় সৈন্যদের সঙ্গে যোগ দিয়ে নেপোলিয়নের বিরুদ্ধে দাঁড়ায় আউস্টারলিৎসের রণক্ষেত্রে। হেরে যায়, "হেরে গেছি" এই ভ্রান্তিবশত। প্রকৃতপক্ষে তাদের হারবার কথা ছিল না। ১৮০৭ খ্রীস্টাব্দে নেপোলিয়নের সঙ্গে রুশ সম্রাট আলেকজাণ্ডারের সাক্ষাৎকার ঘটে, বন্ধুতা হয়। ১৮১২ খ্রীস্টাব্দে সেই মৈত্রী পর্যবসিত হলো শত্রুতায়। নেপোলিয়ন রাশিয়া আক্রমণ করেন কিন্তু রুশ সেনাপতি কুটুজো দেখেন যে প্রতিরোধ করলে নিশ্চিত পরাভব। নেপোলিয়নের সৈন্যরা অবাধে মস্কো প্রবেশ করল, কিন্তু মস্কো জনশূন্য। একটিও রাশিয়ান তাদের সহযোগিতা করতে চাইল না। কেউ জানে না কে লাগিয়ে দিল শহরে আগুন। এরা বলে ওরা লাগিয়েছে। ওরা বলে এরা লাগিয়েছে। লুটপাট

করে ফরাসীরা স্থির করল ফেরা যাক। কিন্তু যে বাঘ খাঁচায় ঢুকে পেট ভরিয়েছে ছাগ মাংসে তারই মতো দশা হলো তাদের। যতটা পথ এসেছিল ঠিক ততটা পথ ফেরার মুখে বহুগুণ বোধ হলো। কুটুজো ইচ্ছা করলে রাস্তায় হানা দিয়ে তাদের নির্বংশ করতেন। কিন্তু অনাবশ্যক রক্তপাতে তাঁর প্রবৃত্তি হলো না, তারা যখন স্বেচ্ছায় রাশিয়া ত্যাগই করছে। তাঁর কোনো কোনো সৈনিক কসাকদের দলপতি হয়ে চোরের উপর বাটপাড়ি করল। এইসব গেরিলা যুদ্ধে ও শীতে বরফে খাদ্যের অভাবে নেপোলিয়নের গ্রাঁদ আর্মে কাহিল হয়ে পড়ল, সৈন্যদের অল্পই বাঁচল। তাও হলো পথি বিবর্জিত। নেপোলিয়ন চুপি চুপি দিলেন মস্ত এক লম্ফ!

এই হলো কাঠামো। সাধারণ ঔপন্যাসিক হলে তাঁর পাত্রপাত্রীদের দিয়ে বড়ো বড়ো কাজ করাতেন। নতুবা যারা বড়ো বড়ো কাজ করেছে বলে ইতিহাসে লেখে তাদেরকেই করতেন পাত্রপাত্রী। জাতীয় গৌরবের রঙে সমস্তটা হতো অতিরঞ্জিত। সাধারণ ঐতিহাসিক হলে ঘটনার পশ্চাতে দেখতেন মানুষের ইচ্ছা, মানুষের পরিকল্পনা, মানুষের দূরদৃষ্টি। সেনাপতিদের চাল দেওয়া, সৈনিকদের বোড়ের মতো চলা, অধিককৌশলীর জয়লাভ। পরাভূত পক্ষের ঐতিহাসিক ধরতেন উঠোনের দোষ— নেপোলিয়নের সর্দিকে করতেন দুর্ঘটনার জন্য দায়ী। ঘটনাচক্রে কুটুজো মস্কো রক্ষা না-করাই বুদ্ধিমানের কাজ বলে সাব্যস্ত করলেন তাঁর পরামর্শ পরিষদের সম্পূর্ণ অমতে। আর রোস্টোপশিনের শত চেষ্টা সত্ত্বেও শহরের লোক যেদিকে পারে পালিয়ে আত্মরক্ষা করল, নেপোলিয়ন থাকতে সেখানে ফিরল না। জাতীয় ঐতিহাসিক হলে টলস্টয় বলতেন, এ কি আমরা না-ভেবেচিন্তে করেছি? আমরা অনেকদিন থেকে মাথা খাটিয়ে ঠিক করেছিলুম যে নেপোলিয়নকে বাধা না দিয়ে দেশের ভিতরের দিকে টেনে আনব ও মস্কো খালি করে তাতে আগুন লাগিয়ে দিয়ে মজা দেখব।

টলস্টয় ঋষি। তিনি তাঁর দিব্যদৃষ্টিযোগে প্রত্যক্ষ করলেন ঘটনা কেমন করে ঘটল। কেমন করে ঘটে থাকা সম্ভব। যারা খেলা করে তারা জানে কার কত দূর দৌড়। কিন্তু যুদ্ধে অপর পক্ষের সামর্থ্য পরিমাপ করবার কোনো ধ্রুব মান নেই। যারা লড়াই করে তাদের ঐটেই একমাত্র ভাবনা নয়, তারা সবাই বীরও নয়। তাদের নিজেদের ছোট ছোট ঈর্ষাদ্বেষ, তাদের কারুর মনে পড়ছে ঘরসংসার, কেউ গণনা করছে কবে মাইনে পাওয়া যাবে। সেনাপতিদের এক-একজনের এক-এক মত, তাদের সবাইকে এক মনে কাজ করানো প্রধান সেনাপতির নিত্য সমস্যা। পদাতিকদের অনুপ্রেরণা জয়গৌরব ততটা নয় যতটা লুটতরাজ। মরণের সঙ্গে মুখোমুখি হয়েও বীরপুরুষেরা লুটের মাল আঁকড়ে থাকে। যুদ্ধ জিনিসটা একজনের হুকুমে হয় এর মতো ভ্রান্তি আর নেই। যুদ্ধ হয় একবার কোনো মতে শুরু করে দিলে আপনা-আপনি। থামে হয়তো একটা উড়ো কথায়। কেউ একজন চেঁচিয়ে উঠল, "আমরা হেরে গেছি।" অমনি সবাই ভঙ্গ দিল।

কেন যে যুদ্ধ হয়, কেন যে মানুষ মারে ও মরে, কী যে তার অন্তিম ফল টলস্টয়

তার সম্বন্ধে অজ্ঞেয়বাদী। নেপোলিয়ন হুকুম করলেন, "যুদ্ধ হোক", আর অমনি যুদ্ধ হলো এই সুলভ ব্যাখ্যায় তিনি সন্দিহান। নেপোলিয়ন নিয়তির বাহন, তাও একটা ঐরাবত কি উচ্চৈঃশ্রবা নন, প্রতিভা তাঁর নেই। মস্কোতে তিনি আগাগোড়া নির্বুদ্ধির পরিচয় দিয়েছেন। সেই শহরে খাদ্য মজুত ছিল ছয় মাসের। কিন্তু নেপোলিয়ন তার হিসাব রাখলেন না। সৈন্যরা লুটপাট করে তছনছ করল। মস্কোর ধনসম্ভার তাদের লোভ জাগিয়ে তাদেরকে এত দূর দেশে এনেছিল, সেই লোভের তাণ্ডব নাচ চলল। নেপোলিয়ন মোরগের মতো নিশ্চিত জানতেন যে নাগরিকরা তাঁর লম্বা চওড়া ইস্তাহার পড়ে ফিরবে, আবার দোকানপাট বসাবে। গ্রামিকরা আসবে মাছ, তরকারি বেচতে। তাদেরকে তিনি ভালো করে বুঝিয়ে দেবেন যে, যুদ্ধে যেমন তিনি অপরাজেয় শান্তিকালেও যেমনি তিনি প্রজারঞ্জক।

রাশিয়ার জনগণকেই টলস্টয় দিয়েছেন সাধুবাদ। তারা কোনো ব্যক্তিবিশেষের দ্বারা চালিত হয়নি। তারা পরস্পরের পরামর্শ নেয়নি। তারা অন্তরে উপলব্ধি করল নিয়তির অভিপ্রায়। তাই মূঢ় রোস্টোপশিনের অনুজ্ঞায় কর্ণপাত না করে শহর ছেড়ে দিল। শহরে আগুন দিল কে তা কিন্তু বলা যায় না। হয়তো রাশিয়ানরা, হয়তো ফরাসীরা। যে-ই দিক সে নিয়তির ইঙ্গিতে দিয়েছে। বোঝেনি কিসের ফল কী দাঁড়াবে!

শত্রুর সঙ্গে অসহযোগ করব, ফিরব না মস্কোতে এই যে তাদের অপ্রতিরোধের সংকল্প এ-ও কারুর নির্দেশে বা শিক্ষায় নয়। এ-ও তারা একজোট হয়ে পরস্পরের পরামর্শ নিয়ে করেনি। এ তাদের প্রত্যেকের অন্তরের আদেশ। এমন যদি না হতো তবে সম্রাট বা সেনাপতিদের ইচ্ছা নেপোলিয়নের ইচ্ছার সঙ্গে যুক্ত হয়ে প্রলয় বাধাত, প্রলয়ঙ্করের করতালি তো এক হাতে বাজে না।

শেষজীবনে টলস্টয় যে জনগণের স্বভাববিজ্ঞতায় আস্থাবান হবেন, অপ্রতিরোধতত্ত্বের গোস্বামী হবেন, তার পূর্বাভাষ তাঁর যৌবনের এই গ্রন্থেও লক্ষ করা যায়। নামহীন পরিচয়হীন মহাজনতায় আপনাকে হারিয়ে দেওয়া হয়েছিল তাঁর সাধনা। পারেননি, এমনি উগ্র তাঁর ব্যক্তিত্ব। বদ্ধমূল আভিজাত্য উন্মূল হলো না। তবু তাঁর দানবিক প্রয়াস একেবারে ব্যর্থ হয়নি। দেশান্তরে রূপান্তর পরিগ্রহ করেছে ভারতের সত্যাগ্রহে, গান্ধীজীর জীবনাদর্শে। টলস্টয়কে দ্বিখণ্ডিত করে কেউ নিয়েছে তাঁর যৌবনের অনবদ্য শিল্পিত্ব। কেউ নিয়েছে তাঁর পরিণত বয়সের অপ্রতিরোধতত্ত্ব।

কিন্তু এই যে তাঁর জনগণের সহজ বিচারের প্রতি আস্থা এই তাঁর উভয় বয়সের, উভয় প্রতিকৃতির মধ্যে সাদৃশ্য নির্ণয়ের সংকেত। শিল্পী-ঋষি ও সাধু-ঋষি মূলত ঋষি। তাঁর দৃষ্টিতে বিশ্বের কোন রহস্য ধরা পড়েছে? ধরা পড়েছে এই যে, যাবতীয় ঘটনার যথার্থ পাত্রপাত্রী ইতিহাসপ্রসিদ্ধ ব্যক্তিরা নন। নামপরিচয়হীন নির্বিশেষ জনতা যা করে তাই হয়। এবং যা করে তা নিয়তির চালনায়। নিয়তি অন্ধ নয়, খেয়ালী নয়, তার ব্যবহারে আছে নিয়ম। যেমন পৃথিবীর ঘূর্ণন আমাদের অনুভূতির অতীত বলে আমরা একদা তাকে স্থাণু মনে করেছিলুম তেমনি নিয়তির

ইচ্ছায় কাজ করতে থেকেও আমরা তার সম্বন্ধে অচেতন, আমরা ঠাওরাচ্ছি আমরা ইচ্ছাময়।

সমর থেকে ওঠে নিয়তির কথা। তেমনি শান্তি থেকে ওঠে প্রকৃতির। বিচিত্র সংসারের ধারাবাহিকতায় কত রস, কত রূপ। যুদ্ধ চলেছে নেপথ্যে নেপথ্যে। কিন্তু অলক্ষ্যে বালিকা হয়ে উঠেছে বালা, বালা হয়ে উঠেছে নবযুবতী। অন্তরালে শীতের সূর্য সুধাবর্ষণ করে যাচ্ছে, আকাশ ঘন নীল। কে বলবে যে এই সুন্দরী ধরণী একদিন হবে রণক্ষেত্র, বারুদের ধূমে ও গন্ধে নিঃসন্দিগ্ধ পশুপক্ষীর হবে শ্বাসরোধ, পাতা ও ফুল যাবে বিবর্ণ হয়ে? টলস্টয়ের এই গুণকে কেউ কেউ আখ্যা দিয়েছেন আইডিল, সুখসরলতার ছবি। এক হিসাবে তা সত্য। সহজ, প্রসন্ন জীবন। বিশেষ অভাব অভিযোগ নেই। নেই তেমন কোনো দ্বন্দ্ব। কারুর অতি বড়ো সর্বনাশ ঘটে না, জীবনদেবতা সকলেরই শেষ নাগাদ একটা সদ্ব্যবস্থা করেন। কাউকে দেন সুমধুর মৃত্যু, মুখে হাসিটি লেগে থাকে। কাউকে রাখেন চিরকুমারী করে, নিজের নিষ্ফলতায় সন্তুষ্ট। কেউ আরম্ভ করেছিল বিশ্বের ভাবনা ভেবে। মরতে মরতে বেঁচে গেল। তারপর বিয়ে করল, সুখে থাকল।

আধুনিক পাঠকের এতটা শান্তি বিশ্বাস হবে না। তবে এটুকু পরিতোষ হবে যে পাপের পরাজয়, পুণ্যের জয় প্রতিপন্ন করবার অভিপ্রায় ছিল না ঋষির। আর এও না মেনে উপায় নেই যে প্রত্যেকটি কাল্পনিক চরিত্র ঐতিহাসপ্রসিদ্ধ চরিত্রের মতো উৎরেছে। তার মানে ওরা আস্ত মানুষ, কবি ওদের দেখেছেন সকলের মাঝে, দেখিয়েছেন যথাযথরূপে। ওরা থাকলেও থাকতে পারত ইতিহাসের পাতায়। ইতিহাসে থাকলে বিশ্বাস করতুম ওদের জীবনযাত্রার শান্তি।

কথা হচ্ছে সমরের মতো শান্তিকালেও টলস্টয় পড়েছিলেন তার অন্তর্নিহিত অর্থ। সমরের যেমন নিয়তি, শান্তির তেমনি সহজ বিকাশ, বিশুদ্ধ অস্তিত্ব। দ্বন্দ্বের স্থান রণাঙ্গনে। গৃহে বড়ো জোর একটু মান অভিমান, সহজ কলহ। একটু ব্যঙ্গ, একটু রঙ্গ। রাগ হলে, বা রাগ হওয়া উচিত বলে মনে করলে, একটা ডুয়েল। তাতে মরেও না শেষ পর্যন্ত কোনো পক্ষ।

শান্তিও যে আজ আমাদের দিনে সমরের নামান্তর, প্রকারান্তর, বলে গণ্য হবে তা তো ঊনবিংশ শতকের প্রথম পাদে সূচিত হয়নি। বিশেষত রাশিয়ায়, এবং অভিজাত সম্প্রদায়ের মধ্যে। ঐতিহাসিক উপন্যাসের গণ্ডী কালচিহ্নিত। যেমন খাপ তেমনি তরবারি। তথাপি সেকালের চিন্তায় জমিদার ও চাষার সম্বন্ধ কেমন হবে সে জিজ্ঞাসা ছিল।

## দুই

সমসাময়িক সমস্যার চেয়ে টলস্টয়কে ঢের বেশী আকুল করেছিল সনাতন জীবনরহস্য। কেন বাঁচব, কেমন করে বাঁচব, বাঁচার মতো বাঁচা কাকে বলে? এর এক-একটি প্রশ্নের উত্তর তিনি এক-এক জনের চরিত্রে দিয়েছেন। মেয়েদের

মধ্যে নাম করা যায় নাটাশার, মারিয়ার, সোনিয়ার, হেলেনের। পুরুষদের মধ্যে উল্লেখ করতে হয় অ্যাণ্ড্রুকে, পিটারকে, নিকোলাসকে। যাদের অগ্রাহ্য করলুম তারা কেউ উপেক্ষণীয় নয়। কিন্তু তাদের সংখ্যা শতাবধি। এত রকম এত ব্যক্তি অন্য কোন্ গ্রন্থে আছে? ডস্টয়েভ্স্কিও টলস্টয়ের পিছনে পড়ে যান।

নাটাশাকে আমরা প্রথম যখন দেখি তখন তার শৈশব সারা হয়ে গেছে অথচ কৈশোর উত্তীর্ণ হয়নি। সে দেখতে তত সুশ্রী নয়, বরং শ্রীহীন বলা যেতে পারে। কিন্তু রূপের অভাব পুষিয়ে দিয়েছে উচ্ছলিত প্রাণ। তখনো তার পুতুল খেলার অভ্যাস ভাঙেনি। হাসতে হাসতে লুটিয়ে পড়ে। তার সে হাসি সংক্রামক। এই মেয়ে বছর চারেক পরে হয়েছে ষোড়শী, ভাবাকুলা, সুদর্শনা। কিন্তু রয়েছে তেমনি প্রাণবতী। সামাজিক নৃত্যে সে এমন আনন্দ পায় যে তার নিষ্পাপ চিত্ত সকলের আনন্দ কামনা করে। তার উল্লাস যেন কোনো অপ্সরার, তা দিকে দিকে সৃষ্টি করে উল্লাস। তার অখলতা, তার অকৃত্রিমতা, তার সরল মাধুরী তার প্রতি আকৃষ্ট করল অ্যাণ্ড্রুকে। অ্যাণ্ড্রু উচ্চপদস্থ, উচ্চবংশীয়, উচ্চমনা। বয়সেও বড়ো। দেশের মঙ্গলের নানা পরিকল্পনা ছিল তাঁর ধ্যান। কিন্তু তাঁর প্রথম বিবাহের স্ত্রী তাঁর উপযুক্ত সঙ্গিনী ছিলেন না। সামাজিকতার অশেষ তুচ্ছতায় তাঁর প্রতিভার অফুরন্ত খুচরো খরচ হয়েছিল, বাজে খরচ। বিরক্ত হয়ে তিনি যুদ্ধে গেলেন, কিন্তু যুদ্ধের স্বরূপ দর্শন করে তাঁর তাতেও অরুচি ধরল। যাকে আদর্শস্থানীয় বলে বিশ্বাস করেছিলেন সেই নেপোলিয়নকে নিকট থেকে দেখে বীতশ্রদ্ধ হলেন। প্রশান্ত নীল আকাশের নিচে আহত হয়ে পড়ে থাকার সময় তাঁর মনে হলো তাঁর বুদ্ধিগম্য যাবতীয় বিষয় অসার, সার কেবল ঐ অসীম বিশ্বরহস্য। এমন যে অ্যাণ্ড্রু তাঁরও নতুন করে বাঁচতে ইচ্ছা করল নাটাশার স্বতঃস্ফূর্ত, প্রাণপ্রবাহে ভেসে। তার নেই লেশমাত্র মলিনতা, সে ঝরনা। এক বছরের জন্যে অ্যাণ্ড্রু দেশের বাইরে গেলেন, ফিরে এসে নাটাশাকে বিয়ে করবেন। এই এক বছরে নাটাশা তাঁর প্রতীক্ষায় অধৈর্য হয়ে উঠল। এল তার কুগ্রহ আনাতোল। ক্ষণিক উন্মাদনায় সে প্রতারকের কবলে আত্মসমর্পণ করতে যাচ্ছিল, বাধা পেয়ে আত্মহত্যার চেষ্টা করল। বেঁচে গেল। কিন্তু বদলে গেল। অ্যাণ্ড্রু দেশে ফিরে যা শুনলেন তাতে তাঁর জীবনের স্পৃহা লোপ পেল, নারীর কাছে তিনি কোনো রূপ মহত্ত্ব প্রত্যাশা করলেন না, এত দুর্বল তারা। তিনি আবার গেলেন যুদ্ধে, এইবার মৃত্যু কামনা করে। আহত হয়ে আনীত হলেন, ঘটনাচক্রে নাটাশাদের আশ্রয়ে। মরণকালে তাঁর চিত্ত উদ্ভাসিত হলো দিব্য ভাবে। তিনি ক্ষমা করলেন, তিনি ভালোবাসলেন, প্রাণীমাত্রকে, সংসারকে। তাঁর মনে ব্যর্থতার নিত্য খেদ রইল না। অনুতপ্তা সেবিকা প্রিয়াকে আশীর্বাদ করলেন।

নাটাশাকে তার শৈশব থেকে ভালোবাসত পিটার। লোকটা কেবল যে লাজুক, ভালোমানুষ, কিম্ভূতকিমাকার, মাথাপাগলা তাই নয়, নামগোত্রহীন সত্যকাম। তাই কাউকে কোনোদিন জানায়নি ভালোবাসার কথা। হঠাৎ মারা গেলেন কাউন্ট বেসুকো, উত্তরাধিকারী হলো পিটার, বিরাট ভূসম্পত্তির তথা

পদবীর। তখন তাকে লুফে নিল নাটাশাদের চেয়ে উদ্যোগসম্পন্ন প্রতিপত্তিমান কুরাগিন বংশ। তার বিয়ে হলো যার সঙ্গে সে অসামান্য রূপবতী, সোসাইটির উজ্জ্বলতম নক্ষত্র, হেলেন। কোনো পক্ষে প্রেম নেই। বিভবের সঙ্গে সৌন্দর্যের বিবাহ। দুজনেই পরম অসুখী হলো। হেলেন খুঁজল অমন অবস্থায় ওরূপ সমাজের রানীমক্ষিকারা যা খোঁজে। আর বেচারা পিটার হলো ফ্রীমেসন। চরিত্রকে দিন দিন উন্নত করতে চেষ্টা করল, বিশ্বকল্যাণ-ব্রত-রত। দোষের মধ্যে মদটা খায় অপরিমিত। তার সেই ভালোবাসা তার অন্তরে রুদ্ধ থাকে। নাটাশার সঙ্গে তার সহজ বন্ধুতা। নাটাশা তাকে সরল জন্তুটি বলে সখীর মতো বিশ্বাস করে। নেপোলিয়ন যখন রাশিয়া আক্রমণ করলেন পিটারের ধারণা জন্মাল যে, বাইবেলে যে রাক্ষসের বিষয়ে ভবিষ্যদ্বাণী আছে নেপোলিয়নই সেই রাক্ষস এবং তাকে হত্যা করবে যে সে আর কেউ নয়, সে আমাদের পিটার, যে একটা বন্দুকও ছুঁড়তে জানে না। পিটারের প্রয়াসের শেষ ফল হলো এই যে পিটার অন্যান্যদের সঙ্গে ধৃত হয়ে প্রাণদণ্ডের প্রতীক্ষায় সারি বেঁধে দাঁড়াল। তার চোখের সুমুখে মানুষ মরল ঘাতকের গুলিতে। তারও উপর গুলি চলবে এমন সময় তার প্রাণদণ্ড মকুব হলো, সে চলল বন্দী হয়ে ফিরন্ত ফরাসীদের সঙ্গে। কসাকদের সাহায্যে অন্যান্য বন্দীদের সহিত তাকেও উদ্ধার করল ডেনিসো ডোলোগো প্রভৃতি গেরিলা যুদ্ধের নায়ক। মৃত্যুর সামনাসামনি দাঁড়িয়ে, বহু লাঞ্ছনা সয়ে যে দুঃখ আমাদের পাওনা নয় সেই দুঃখকেও কেমন ভক্তির সহিত গ্রহণ করতে হয় তার দৃষ্টান্ত কারাটাইয়েভ নামক একটি পরম দুঃখী ঈশ্বর-বিশ্বাসীর জীবনে প্রত্যক্ষ করে পিটারের গভীর অন্তঃপরিবর্তন ঘটেছিল। শৌখীন মানবহিত আর তাকে উদ্‌ভ্রান্ত করছিল না। সে পথ পেয়েছিল। বিষাদিনী নাটাশাকে বিয়ে করে— ততদিনে হেলেন মরেছিল— সে দস্তুরমতো সংসারী হলো। নাটাশা আবার সেই আনন্দময়ী। প্রকৃতি নিজে তাকে সহজ আনন্দ জোগায়, উদ্ভিদকে যেমন রস। সে কালক্রমে ফলভারাবনত পূর্ণবিকশিত পাদপের মতো প্রসারিত, সমৃদ্ধ হলো। কে তাকে দেখে চিনবে যে এ ছিল একদিন তন্বী আলোক-লতা! তবু তাই তার প্রাকৃতিক পরিণতি। তা নইলে যা হতো সেটা তার বিকৃতি। নাটাশা টলস্টয়ের মানসী নারী। সে ভালো। কিন্তু সজ্ঞানে ও সাধনার দ্বারা নয়। শিক্ষার দ্বারা নয়। নীতির চুল চেরা তর্ক তার মনে ওঠে না। তার প্রাণ যা চায় সে তা-ই চায়। তার প্রাণ যা চায় তার ফলে অনর্থ ঘটলে সে তা ভোগে। নালিশ করতে চায় না।

অ্যাণ্ড্রুর বোন মারিয়া হচ্ছে কতক তার রূপহীনতার প্রতিক্রিয়ায়, কতক তার কঠোরস্বভাব জনকের তাড়নায় তপস্বিনী। তার সমবয়সিনীরা যখন খেলা করছে, লীলা করছে, শিকার করছে দুই অর্থে, মারিয়া তখন জ্যামিতির পড়া তৈরি করছে আর করছে লুকিয়ে অধ্যাত্মচর্চা। যা অমন দুঃখিনী হলে নারীমাত্রেই করে থাকেন আপনাকে ভাগবত জীবনের যোগ্য করছে নিষ্ঠার সহিত, বিবাহের তো প্রত্যাশা নেই। তা বলে আশা কি মরেও মরে! কতবার নিরাশ হলো। অবশেষে নাটাশার

ভাই নিকোলাস তার পৈত্রিক সম্পত্তির খাতিরে তাকে বিয়ে করল, অবশ্য বিয়ের আগে তাকে বিদ্রোহী প্রজাদের হাত থেকে উদ্ধার করে তার হৃদয় জিনে। তাদের বিয়ে বেশ সুখেরই হলো। মারিয়ার দীর্ঘাচরিত সংযম ও সাধুতা তাকে শুদ্ধ সুবর্ণের আভা দিয়েছিল। তার রূপহীনতাকে ঢেকেছিল সেই আভা।

নিকোলাস নাটাশারই মতো প্রাণময়, তবে সহাস্য নয়, সুগম্ভীর। তার সব কাজে হাত লাগানো চাই, উৎসাহ তার অদম্য, ব্যগ্রতা তার মজ্জাগত। ঘোড়ায় চড়া, ঘোড়া খরিদ, তরুণ সৈনিকের ভাবনাশূন্য জীবনের হাজার ভাবনা, শিকার, জুয়া এইসব তার বাহির্মুখিত্বের নানা দিক। তাকে ভালোবাসে তাদের পরিবারের আশ্রিতা একটি মেয়ে, সোনিয়া। নিকোলাস তাকে ভালোবাসে, সে ভালোবাসা তার অন্যান্য কাজের মতো ছেলেমানুষী। কথা দিয়েছিল বিয়ে করবে, কিন্তু সোনিয়ার অপরাধ সে নির্ধন। তাকে বিয়ে করলে নিকোলাসদের নষ্ট সম্পত্তি ফিরবে না। তার বাবা যে জুয়ায় সব হারিয়ে বসে রয়েছেন। নিকোলাসের মায়ের পীড়াপীড়িতে সোনিয়া তাকে তার প্রতিশ্রুতি থেকে মুক্তি দিয়ে নিজের সুখ বিসর্জন দিল। নিকোলাস বর্তে গেল, সে তো কিছুতেই তার পিতামাতাকে অসন্তুষ্ট করতে পারত না, অথচ প্রতিশ্রুতি লঙ্ঘন করবার মতো বেইমান সে নয়। সোনিয়া এই কাব্যের উপেক্ষিতা।

ডোলোগো নিকোলাসের বন্ধু। কিন্তু দিব্যি বন্ধুর মাথায় হাত বুলিয়ে দিল জুয়াতে ভীষণ হারিয়ে। লোকটা অসাধারণ সাহসী, অথচ অবাধ্য। তার মনে একট বড়ো দুঃখ সে গরিব। তাতে তাকে নির্দয় করেছিল। তার আর একটা বৃহৎ ক্ষোভ সে একটিও নারী দেখলো না যাকে সে শ্রদ্ধা করতে পারে, পূজা করতে পারে। তার ধারণা রানী থেকে দাসী পর্যন্ত প্রত্যেক রমণীকে কেনা যায়। সে যে বেঁচে আছে তা শুধু তার মানসীকে হয়তো একদিন দেখতে পাবে এই অসম্ভব আশায়। ততদিন সে শয়তানী করবে। করবে গুণ্ডামী। তার বিধবা মা আর কুব্জা বোন আর গুটিকয়েক বন্ধু ছাড়া সবাইকে সে বেখাতির করবে।

টলস্টয়ের বর্ণনাকুশলতা এমন যে পদে পদে মনে হতে থাকে টলস্টয় স্বয়ং এসব দেখেছেন, এসব জায়গায় উপস্থিত থেকেছেন। যুদ্ধক্ষেত্রে, মন্ত্রণাসভায়, দরবারে, অভিজাত মহলে, ফ্রীমেসনদের আড্ডায়, গ্রামের বাড়িতে, শিকারের পশ্চাতে, নাচের মজলিসে, চাষাদের সঙ্গে, বন্দীদের সাথে, গেরিলা দলে— সর্বঘটে তিনি আছেন। কল্পনার এই পরিব্যাপ্তি, সহানুভূতির এই প্রসার বিশ্বসাহিত্যে বিরল। অবশ্য সমাজের নিম্নতর স্তরগুলিতে তাঁর চিত্তের প্রবেশ ছিল বলে মনে হয় না। থাকলে তিনি হয়তো শেষ বয়সে তাদেরই দিকে সম্পূর্ণ হেলতেন না। তারপর এত খুঁটিনাটি ভালোবাসতেন বলে তার প্রতিক্রিয়াবশত শেষের দিকে একেবারে ও-জিনিস বর্জন করলেন। এক চরমপন্থা থেকে অপর চরমপন্থায় চললেন। টলস্টয়ের জীবনের তথা আর্টের ট্র্যাজেডি এই।

আলোচ্যগ্রন্থে তিনি যাকে জয়যুক্ত করেছেন সে পিটার, নাটাশাযুক্ত পিটার। কারাটাইয়েভ মরণের পূর্বে তাকে যে মন্ত্র দিয়েছিল তার প্রতিধ্বনি তার কানে

বাজতে থাকে। জীবনই সমস্ত। জীবনই ভগবান। সর্বভূতের আছে গতি। সেই গতিই ভগবান। যতক্ষণ জীবন আছে ততক্ষণ আছে ভগবানের অস্তিত্বকে জানবার আনন্দ। জীবনকে ভালোবাসলেই ভগবানকে ভালোবাসা হয়। জীবনে সবার চেয়ে কঠিন অথচ সবচেয়ে গুণের কাজ হচ্ছে জীবনের যাবতীয় অহেতুক জ্বালা সত্ত্বেও জীবনকে ভালোবাসা।

( ১৯৩৪ )

## ফাউস্ট

ব্যক্তির জীবনে দেখি এক বয়সের একটি আইডিয়া দিন দিন পরিণত হতে হতে পরবর্তী বয়সে যেই সম্পূর্ণ হয় অমনি সমাপ্ত হয়। তখন আর মনের ভিতর তার খোঁজ পাওয়া যায় না, তার আশ্রয়স্থল তখন স্মৃতি।

জাতির জীবনেও সেইরূপ। তবে জাতির জীবন হচ্ছে বড়ো স্কেলের ব্যাপার। যেমন তার আকার তেমনি তার আয়ু। তার সামান্য দুই দশ শতাব্দীর ইতিহাসে কত ঘটনা. কত অঘটন, কত রাজ্য ভাঙাগড়া কত পতন অভ্যুদয়। এত কিছুর মধ্যেও এক একটি আইডিয়া জাতির মানসে স্পষ্টতা লাভ করছে। পরিশেষে একটি অনুষ্ঠানে বা প্রতিষ্ঠানে, একটি আন্দোলনে বা বিপ্লবে, একখানি কাব্যে বা কীর্তিতে তার চূড়ান্ত নিষ্পত্তি হয়ে যাচ্ছে।

ইউরোপের মধ্যযুগে এমনি একটি আইডিয়া ছিল শয়তানের সঙ্গে চুক্তি। শয়তানকে লোকে ঘৃণা করত, গাল পাড়ত, ভয় করত অথচ শয়তানের আকর্ষণও তলে তলে অনুভব করত। ফাউস্ট নামে সত্যিকার এক পণ্ডিত নাকি শয়তানের কাছে পরকাল বিক্রয় করে ইহকালে শয়তানের শক্তি কিনেছিল। অত বড়ো জাদুকর নাকি আর ছিল না। মুখে ফাউস্টের মুণ্ডপাত করলেও মনে তার সম্বন্ধে কৌতূহল ছিল সকলের। তার বিষয়ে রচিত হয়েছিল অনেক গ্রন্থ, চলিত হয়েছিল অনেক কাহিনী, অভিনীত হয়েছিল অনেক পালা। সেগুলিতে তার শোচনীয় পরিণাম— তার অপমৃত্যু ও শয়তানের অধিকারে তার আত্মার দুর্গতি— আঙুল দিয়ে দেখানো হয়েছিল বটে, কিন্তু যাবজ্জীবন লোকটা যে সুখের জীবন, শখের জীবন, যখন-যা খুশির জীবন কাটিয়ে গেল তারই বিবরণ দেওয়া হয়েছিল সাড়ম্বরে।

ফাউস্ট হতভাগাটা যে অমন একটা চুক্তি করে, নিতান্তই ঠকে গেল মধ্যযুগের শেষভাগের মানুষ অন্তরে তা স্বীকার করতে পারছিল না। পরকালের ভয় যতই কমে আসছিল ইহকালের সম্ভাবনা ততই বৃহৎ মনে হচ্ছিল। বিজ্ঞান এল, প্রকৃতির বস্ত্রহরণ হতে থাকল, শয়তানী যন্ত্রপাতির সাহায্যে এঞ্জিনিয়ার একে একে বহু অসাধ্যসাধন করল। তখন জাদুকর ফাউস্টের উপর শ্রদ্ধা জাত হলো। শয়তানের খুর, লাঙ্গুল ও শিং খসে গেল। শয়তান বলা হলো বিশ্বসংসারের অন্তর্নিহিত সেই পরশ্রীকাতরতাকে যা অহরহ ছিদ্রান্বেষণ করে বেড়ায়, সাজানো বাগান শুকিয়ে দেয়, যজ্ঞ পণ্ড করে, ভালোকে দিয়ে ভালোর সর্বনাশ ঘটায়। এমন যে শয়তান সে মানবসংসারে ভদ্রবেশী।

কালক্রমে ফাউস্ট ও শয়তান উভয়ের বিবর্তন হয়েছিল জনগণের কল্পনায়।

গ্যেটে যখন উভয়ের চুক্তির আইডিয়াটিকে পূর্ণতা দিয়ে চুকিয়ে দেবার সংকল্প করলেন ততদিনে ফাউস্টের পরিণামসম্বন্ধে লোকের রুচি বদলেছে। লেসিং বললেন, ফাউস্টের তো স্বর্গে যাবার কথা। মৃত্যুর পরে তার আত্মা শয়তানের খপ্‌পরে পড়বে এ যে অসহ্য।

অথচ যে মানুষ সাক্ষাৎ শয়তানের সঙ্গে বন্দোবস্ত করে মর্ত্যকেই পরম বলে গণ্য করল, স্বর্গের চিন্তা মনে আনল না, তাকে স্বর্গে নিয়ে গেলে পাপপুণ্যের পরিণাম-ভেদ থাকে না। আর শয়তানকেও তার শিকার থেকে বঞ্চিত করলে অন্যায় হয়। গ্যেটে এই সমস্ত কারণে চুক্তির মধ্যে একটি ফ্যাকড়া রাখলেন। ফাউস্ট বলল শয়তানকে, "তুমি আমাকে যা দেখাবে যা দেবে যেখানে নিয়ে যে অবস্থায় রাখবে তাতে যদি আমার বিন্দুমাত্র সন্তোষ হয়, তাতে যদি আমি আসক্ত হই তবেই আমার আত্মা তোমার হবে।" শয়তান জানত মানুষের বাচ্চার দৌড় কত দূর। বলল, "বহুৎ আচ্ছা।" শেষ পর্যন্ত শয়তান ফাউস্টের সঙ্গে পারল না। ফাউস্ট বলে, "হেথা নয়, হেথা নয়, অন্য কোনোখানে।" কিছুতেই তার তৃপ্তি নেই। "নেতি, নেতি।" এক শো বছর বয়স হলো, তবু সে নিরলস, নিত্য উদ্যত। একটু আরাম কি বিশ্রাম তাকে এক মুহূর্তের জন্য স্থাণু করল না। তার অন্তহীন চলার মাঝখানে এল মৃত্যু। এমন মানুষের আত্মার উপর কি শয়তানের কর্তৃত্ব সম্ভব না সংগত?

তবু সে স্বর্গে যেতে পারে না। স্বর্গে যাবার পক্ষে তার যোগ্যতা যথেষ্ট নয়। সে পাপে আটকে থাকেনি বটে, কিন্তু পাপের জন্যে সে অনুতপ্ত নয়। পুণ্যের প্রতি সে একদিন আকৃষ্ট হয়েছিল, পুণ্যবতীতে অনুরক্ত হয়েছিল. শয়তানের প্রেরণায় সে পুণ্যশীলাকে ভ্রষ্টা করে পলায়ন করেছিল। তার সেই প্রিয়া তার হয়ে প্রার্থনা করল কুমারী-জননীর সকাশে, কুমারী-জননীর করুণাকে তার প্রতি উন্মুখ করল, ভাগবত করুণায় হলো ফাউস্টের স্বর্গলাভ।

এইখানে গ্যেটের 'ফাউস্টে'র বিশিষ্টতা। ফাউস্টের আখ্যানের মধ্যে গ্রেচেনকে —কল্যাণীকে, সতীকে— প্রক্ষিপ্ত করলেন তিনিই। বিবর্তনের মধ্যে এই তাঁর প্রবর্তন। এর দ্বারা বিবর্তনের সমাপ্তি ঘটল, ফাউস্টের পরিণাম হলো চিরকালের সর্ব মানবের অভিলষিত।

এ ছাড়া তিনি আখ্যানটিকে যথেচ্ছ পল্লবিত করলেন। অর্ধ শতাব্দীকাল তাঁর দ্বারা পল্লবিত হতে হতে আখ্যানটি হয়ে উঠল উপলক্ষ মাত্র। মানবাত্মার মহানিয়তিকে সূত্র করে গ্রথিত হলো রাজনীতি, অর্থনীতি, সৌন্দর্যতত্ত্ব, করুণাতত্ত্ব, সৃষ্টিবাদ, বিবর্তনবাদ, রাসায়নিক প্রক্রিয়ায় মানবশিশু নির্মাণ, সমুদ্রশোষণ করে ভূখণ্ড বিস্তার ইত্যাদি প্রাচীন ও আধুনিক ভাবনা। গ্যেটের 'ফাউস্ট' যেন একখানি মহাভারতসার।

লোকসাহিত্যকে সাহিত্যে— প্রাকৃতকে সংস্কৃতে— উন্নীত করবার উদাহরণ এই প্রথম নয়। কালিদাসের 'শকুন্তলা', শেক্‌স্‌পীয়ারের 'হ্যাম্‌লেট্', প্রাচীন গ্রীক ট্র্যাজেডিসকল মূলত লোকমনের কল্পনা। প্রতিভাশালীরা লোক-কল্পনার অসম্পূর্ণ আলেখ্যের উপর তুলিকা স্পর্শ করে তাকে চিরকালের মতো সম্পূর্ণ করে

দেন। এই প্রক্রিয়ার দ্বারা লোক-সত্যেরও মর্যাদা রক্ষা হয়, প্রতিভাশালীকেও কালের বিচার সম্বন্ধে সন্দিহান হতে হয় না। আমার একার জিনিস সকলের হাতে দিলে আমাকে ঝুঁকি নিতে হয়, কে জানে হয়তো ওরা আমার অসাক্ষাতে ওর তত্ত্ব নেবে না। সকলের ঘরের জিনিস আমার হাত দিয়ে ছুঁইয়ে ফিরিয়ে দিলে সকলের হয়ে থাকবে— উপরন্তু আমার হয়ে থাকবে। কালিদাস বা শেক্‌স্‌পীয়ার বা গ্যেটে যদি গ্রন্থের বিষয়বস্তু নিজের হাতে বানাতেন তবে সেটা হতো একটা এক্‌স্‌পেরিমেণ্ট, যার কাজ শাড়ির পাড়ে ফুল তোলা তার পক্ষে শাড়ি বোনার মতো। অনাবশ্যক শক্তিক্ষয় তো হতোই, তার পর সে এক্‌স্‌পেরিমেণ্ট কখনো নিপুণ হস্তের নির্মিতি হতো না। প্রতিভাশালীদেরও অধিকারের সীমা আছে। সীমার বাইরে গিয়ে শক্তিক্ষয় করতে তাঁরা স্বভাবত পরাঙ্‌মুখ। অবশ্য সীমার অর্থ কৃত্রিম গণ্ডী নয়। সীমা হচ্ছে স্বধর্মের সীমা।

বহু জনের পায়ে চলার পথ বহু দিনের পরীক্ষিত। নিজের জন্যে স্বতন্ত্র করে নতুন একটা পথ না কেটে সেই পথে চলতে প্রতিভাশালীদের দ্বিধা নেই। তাঁরা জানেন যে তাঁদের ব্যবহারের দরুন প্রাচীন পথ চিরনবীন বলে মনে হবে। তাঁদের স্বীকৃতির দরুন গ্রাম্য পথ রাজপথ বলে গণ্য হবে।

গ্যেটের 'ফাউস্ট' কাব্য কিংবা উপন্যাস না হয়ে নাটক হলো কেন? কাব্যের প্রাণ বেদনা, উপন্যাসের প্রাণ বিবরণ, চিত্রের প্রাণ বর্ণনা, নাটকের প্রাণ সংঘটন। লোকচিত্তের ফাউস্টে বেদনার সূচনা করলেন গ্যেটে স্বয়ং— গ্রেচেনের প্রেমে, বিষাদে, উন্মাদে। কিন্তু কাব্যের পক্ষে সেই যথেষ্ট নয়, বিষয়ের মর্ম নয় সে। আর উপন্যাসের পক্ষে যা প্রাণস্বরূপ তা ক্রিয়া নয়, ক্রিয়ার বিবরণ। লোকচিত্তের ফাউস্ট ক্রিয়ারত। তাই ঘটনার সঙ্গে ঘটনার যোজনা নিয়ে গ্যেটের 'ফাউস্ট' হলো নাটক। তার সবগুলি বাইরের ঘটনা নয়। বাইরের যেগুলি সেগুলি যথাযথ নয়। কোথায় ঘটছে, কবে ঘটছে— এ সমস্ত গৌণ। ঘটছে – এইটে মুখ্য। ফাউস্ট তো মধ্যযুগের মানুষ। সে ধরে রাখল প্রাগৈতিহাসিক হেলেনাকে। তাদের যে সন্তান হলো সে দেখতে দেখতে বড়ো হয়ে উঠল, উড়তে গিয়ে মারা গেল। যেন বাস্তব নয়, ইন্দ্রজাল। যাঁরা সাধারণ নাটকের মতো করে 'ফাউস্ট' পড়বেন তাঁরা বাস্তব ও ইন্দ্রজাল এর একটার থেকে অপরটাকে পৃথক না করতে পেরে উদ্‌ভ্রান্ত হবেন। ইন্দ্রজালের গুণ তা অসম্ভবকে সম্ভব বোধ করায়। দেশকালের সঙ্গে তার সম্পর্ক নেই। রূপকথা ও ইন্দ্রজাল, এদের জাত এক। লোকচিত্তের ফাউস্ট তো ঐন্দ্রজালিক, তার কাহিনী রূপকথা। শয়তান যে ভদ্রলোক সেজে এল এ যদি বিশ্বাস হয় তবে হেলেনা ও ফাউস্ট যে মিলিত হলো ও সেই মিলন যে সদ্যফলপ্রদ হলো এতে অবিশ্বাস অরসিকত্ব।

বহির্বিশ্বে ও অন্তর্বিশ্বে যে দুটি— ও দুই জড়িয়ে একটি— ঘটনা-পরম্পরা রয়েছে সেই ঘটনা-পরম্পরা সম্বন্ধে বিশেষ বোধ না থাকলে 'ফাউস্ট' কিংবা কোনো বিশুদ্ধ নাটক বোঝা যায় না। সাধারণত অভিনয় আমরা দেখি উপন্যাসের। পড়ি

আমরা কথাবার্তার ভিতর দিয়ে গল্প। তার সঙ্গে থাকে ছবি মেশানো। ইদানীং ছবির ভাগ বেড়েছে। সাজ আসবাব আলো ইত্যাদির উপর থাকে চোখ আর কথা-বার্তার দিকে যায় কান। এর মধ্যে নাট্যবোধ কোথায়? স্টেশনে পৌঁছোতে একটি মিনিট দেরি হয়ে গেছে, সামনে দিয়ে ট্রেন চলে যাচ্ছে, কিছুই করতে পারছিনে, অনড় হয়ে অনিমেষ নয়নে চেয়ে আছি, নিজের এই অসহায়তা মন্দও লাগলো না, বুক যেন ট্রেনের চলার সংগীতে তাল দিচ্ছে— এই তো নাট্যবোধ।

পুত্তলিকার অভিনয় গ্যেটের আশৈশব প্রিয় ছিল। এক অদৃশ্য হস্ত ঝুলন্ত পুত্তলীদের চালন করছে, তাদের মুখের কথা অপরে বলে যাচ্ছে, তাদের অঙ্গভঙ্গি কৌতুককর অথচ মুখভাব অবিকৃত। চরিত্রের বিকাশ নেই, কিন্তু ঘটনার লক্ষ্য আছে। এই লক্ষ্যাভিমুখিত্ব নাটকের ধর্ম। গল্পেরও এটা একটা গুণ, কিন্তু গল্পের ধর্ম তার বিস্তার, তার অপ্রাসঙ্গিকতা। পাকা কথকরা কি কিছুতেই গল্প শেষ করতে চান? কিংবা গল্পের শেষটা ফাঁস করে দিতে? নাটকের শেষ কিন্তু আন্দাজ করা যায়। তা জেনে নিয়েও আমরা নাটক দেখতে কম আগ্রহী হইনে। এর প্রকৃত কারণ আমরা নিজেকে ছেড়ে দিয়ে অসহায় ভাবে ভেসে যেতে ভালোবাসি, বাঁচি আর মরি। ভয়ানক ভিড়ের মধ্যে পড়ে পিছনের চাপে আপনা-আপনি এগিয়ে যাবার রোমাঞ্চ আমাদের অস্থির করে। তাই ভিড় দেখলেই ভিড়ে যাই। বিশুদ্ধ ঘটনার টান যেন সমুদ্রের অন্তঃস্রোতের গ্রাস। রক্ষা নেই জেনেও নিজেকে সামলাতে পারিনে।

'ফাউস্টে' অনেক রকম অনেক ভিড়। নাগরিকদের উৎসব, ডাকিনীদের শিবরাত্রি (Walpurgis Night), পরীরাজ্যের স্বপ্ন, মহারাজসভা, পারিষদগণের ছদ্মবেশবিলাস, পৌরাণিক গ্রীসের শিবরাত্রি, হেলেনার কোরাস রাজশিবির, কুমারী-জননীর আশ্রম— প্রত্যেকটিতে অগণিত ব্যক্তির আবর্তন, গতিচাঞ্চল্য, কলগুঞ্জন। এদের বিচিত্র সত্তাও ঘটনার শামিল। ফাউস্ট এদের মধ্যে পড়ে যেন আপনা-আপনি এগিয়ে চলেছে। সাথী মেফিস্টোফেলিস— শয়তান। তার কাজ হলো কথায় কথায় ব্যঙ্গ, উপহাস, অবজ্ঞা, কুৎসিত, সমালোচনা।

'ফাউস্টে'র দুই প্রকার ব্যাখ্যা হতে পারে— একটি তৎকালীন, অন্যটি নিত্য কালীন। তৎকালীন ব্যাখ্যাটি এই। মধ্যযুগের মানব থিওলজির তত্ত্বকেই সত্য বলে বিশ্বাস করত। সেই বিশ্বাস তাকে একান্ত আশ্বাস দিত। যাহা নাই বাইবেলে তাহা নাই ধরাতলে। এমন সময় রেনেসাঁস এসে তার মনে জাগিয়ে দিল সৌন্দর্যের ধ্যান, জ্বালিয়ে দিল অনির্বাণ সংশয়। সে যে কত পুঁথি পড়ল তার সুমারি হয় না। এত পড়েও যার দিশা পেল না তার জন্যে ভানুমতী শিখল, যে পন্থা দুর্গম তাকে আরব্য উপন্যাসের ভৌতিক আসনে বসে আশু অতিক্রম করবার চেষ্টা দেখল।

সংশয়ের নাম শয়তান। শয়তান হচ্ছে জিজ্ঞাসা, চ্যালেঞ্জ, বিদ্রোহ, ছিদ্রান্বেষ, অভিমান। শয়তানকে গোলাম করে গুরু করে মধ্যযুগের মানব আধুনিক হয়ে উঠল। হলো বৈজ্ঞানিক, হলো যন্ত্ররাজ, ছেঁচল সাগর, কাটল (সুয়েজ পানামা) খাল, আশা রাখল আকাশে ওড়বার, অভিপ্রায় করল মানবশিশু নির্মাণের। সম্ভাবনার

অবধি নেই, আধুনিক মানব কোনখানে থামবে ? কত দূরে গিয়ে বলবে, এই আমার সামর্থ্যের সীমানা, এই পর্যন্ত জয় করে আমি নিশানা রেখে দাঁড়ি টানলুম ? আধুনিক মানব জীবনকর্মে ক্ষান্তি না দিতেই আসে মৃত্যু। মৃত্যুর পর কি সে অনুতাপে দগ্ধ হবে ? গ্লানি বোধ করবে, লজ্জিত হবে ? না। যদিও যে স্বর্গকামনা করেনি, ভগবানকে ডাকেনি, তবু সেও ভাগবত করুণা থেকে বঞ্চিত নয়। সে উচ্চাকাঙ্ক্ষী, উন্নতমনা, নিরলস, নিরাসক্ত। সে তো ঊর্ধ্বাভিমুখে হাত বাড়িয়ে দিয়েছে, কেউ কি তার হাত ধরে তাকে তুলে নেবে না ? নেবে।

মানুষ আপন চেষ্টায় ত্রাণ পেতে পারে না. তাকে ত্রাণ করবার জন্য স্বর্গ থেকে করুণা নেমে আসে। এমনিতে কোনো ব্যক্তি করুণার যোগ্য নয়, শ্রেষ্ঠ যাঁরা তাঁরাও নন। করুণা কেউ দাবি করতে পারে না। সেটা প্রভুর খুশির খয়রাৎ। এল খ্রীস্টীয় করুণাতত্ত্ব, grace-এর কথা। এই তত্ত্বের সঙ্গে গ্যেটে একরকম সন্ধি করলেন। যদিও প্রকৃতপক্ষে করুণা হলো ভগবানের অহেতুক দান, তার পাত্রাপাত্র নেই, তবু সচেষ্ট ব্যক্তি তার আশা রাখতে পারে। ফাউস্টের মতো কর্মী তার দ্বারা অবশেষে ত্রাণ লাভ করে থাকে। "কুর্বন্নেবেহ কর্মাণি জিজীবিষেচ্ছতং সমাঃ।" ফাউস্ট তাই করতে করতে ঠিক এক শো বছর বেঁচেছিল। তার একটা গতি না করলে খ্রীস্টীয় ভগবান আধুনিকদের নিকট মুখ দেখাবেন কী করে ?

ক্রিশ্চয়ানিটির সঙ্গে তো এই মর্মে সন্ধি হলো। কিন্তু মধ্যযুগের মানবের ছিল তে-টানা। টানছিল তাকে অযুত সম্ভাবনাবিশিষ্ট ভবিষ্যৎ— প্রকৃতির উপর কর্তৃত্ব, যন্ত্রকৌশল, বিজ্ঞানদৃষ্টি, পার্থিব হিত। টানছিল তাকে মৃত্যুর পরপারে অতিমর্ত্য পুণ্য, জাগ্রত করুণা, চিরনবীন কলেবর, অক্ষয় স্বর্গ। আবার উদ্বেগভাবনাশূন্য স্বাস্থ্যসুষমাসামঞ্জস্যের প্রতি, নীতিহীন দ্বিধাহীন কৃত্রিমতাহীন যৌবনের প্রতি, মানবজাতির স্বর্ণাভ অতীতের প্রতিও তার টান ছিল। ফাউস্টের তিনদিকে তিন আকর্ষণ— শয়তান, গ্রেচেন, হেলেনা। তিনজনকেই স্বীকার করে তিনজনের সঙ্গে তিনরকম বোঝাপড়া করা দরকার ছিল।

শয়তান যদি হয় সংশয়ের প্রতিরূপক, গ্রেচেন যদি হয় ক্রিশ্চয়ানিটির, তবে হেলেনা হচ্ছে মানবসৌন্দর্যের। আজও ইউরোপের ধ্যানে হেলেনার রূপই চিরন্তনী সুন্দরীর রূপ। ভারতবর্ষে তার তুলনীয় নেই। আমাদের রূপের আদর্শ অপ্সরাতে বা দেবীতে নিবদ্ধ রয়েছে, মানবীতে রক্তমাংস পরিগ্রহ করেনি। হেলেনার কথায় একমাত্র শ্রীরাধার কথাই মনে আসে, কিন্তু শ্রীরাধাতে প্রমূর্ত হয়েছে আমাদের প্রেমের আদর্শ - যার তুলনীয় ইউরোপে নেই।

মধ্যযুগের মানব হেলেনাকে উপেক্ষা করে জীবনকে সর্বাঙ্গীণ করতে পারত না। যারা হেলেনার আহ্বান শুনত তাদের ইহকাল-পরকাল যেত, আর যারা শুনত না তারা ছিল অবিদগ্ধ, অনাগরিক। ফাউস্ট হেলেনার সঙ্গে মিলিত হলো অথচ সেই মিলনে ভ্রমরের মতো পদ্মসমাধি পেল না। হেলেনাকে অতিক্রম করে গেল। সৌন্দর্য ও সন্ধিৎসা সংগত হয়ে যার জন্ম দিল সে কথা শোনে না, শূন্যে লাফ দিতে

দিতে ছুটে চলে, সে চায় সংগ্রাম, সে চায় যশ। প্রাচীন গ্রীস ও মধ্যযুগীয় ইউরোপের সন্তান দুরন্ত আধুনিকতা। তার কপালে আছে অপঘাত। কিন্তু কী বিমোহন তার তারুণ্য!

'ফাউস্টে'র নিত্যকালীন ব্যাখ্যা তাকে জাতিনির্বিশেষে সর্বমানবের করেছে। সে আমাদেরও।

মানুষের মধ্যে যে বহির্মুখিনতা আছে তাকে কেউ বলেছে শয়তান, কেউ বলেছে মার, কেউ বলেছে রিপু। তার সঙ্গে মানুষের যেন দ্বন্দ্বের সম্পর্ক। তাকে দমন করা, তার উপর জয়ী হওয়া, এই যেন মানুষের সাধনা। এই সাধনার মধ্যে সত্য যতটুকু থাকুক, একে অবলম্বন করলে ইন্দ্রিয়ের দ্বার রুদ্ধ করে একাসনে বসে রইতে হয়, প্রকৃতির রূপ গন্ধ গান হয় নিষ্ফল নিরর্থক। এ সাধনায় সিদ্ধি যদি-বা আসে তবে সে যেন pyrrhic victory, তাতে প্রাপ্তির ভাগ ক্ষুদ্র।

এ ছাড়া অন্য এক সাধনা যে সম্ভব তা আমাদের জানা ছিল না। এতে পাপেরও স্থান আছে প্রলোভনেরও মূল্য আছে, শয়তানকে এ সাধনা শত্রু বলে না। কারুর সঙ্গে দ্বন্দ্ব নেই, করুর উপর ভয় নেই, সকলে সহায়। সৌন্দর্যকে সম্ভোগ করতে হয়, বিচিত্র অভিজ্ঞতার স্বাদ নিতে হয়, প্রবৃত্ত হতে হয় নব-নব অসাধ্যসাধনে। এই সাধনার মন্ত্র— এক-এক করে ছাড়িয়ে চলো, আটকে থেকো না। মানবাত্মার আসক্তি সাজে না, বিশ্রাম নেই, আরাম ভয়াবহ। ভোগ কর কিন্তু ভোগের পরক্ষণে ত্যাগ কর। ত্যাগের বেদনাকে এড়াতে চেয়ো না। ভালোও যথেষ্ট ভালো নয়। ভালোও আজ বাদে কাল ভালো নয়। ভালো মন্দ দুইই নিতে হবে, ছাড়তে হবে। পাপ করলেও পাপে জড়িয়ে যেয়ো না। প্রলোভনের অনুবর্তন কর, কিন্তু অধীন হয়ো না। এইভাবে চরিত্র পাক পূর্ণতা, চরিত্রবলের দ্বারা অক্ষত থাক। জীবন বৈচিত্র্যে ভরে উঠুক, উপলব্ধিতে আসুক সমৃদ্ধি, সত্যের সঙ্গে পরিচয় হোক সত্যতর।

মানুষ যদি কোনোখানে বাঁধা না পড়ে, ক্ষান্তি না দেয়, তবে প্রকৃতির নিয়মে তার মৃত্যু হলেও মৃত্যুতে তার বিরতি নেই। তার চলা এবার মর্ত্যে নয়, অতিমর্ত্য লোকে। এবার তার সাথী শয়তান নয়, শাশ্বতী। এই বিশ্বের অন্তর্লোকবাসিনী যে নারী মর্ত্যলোকে মানবসঙ্গিনী হতে পারল না, মর্ত্যে যার পরিসর সংকীর্ণ বলে অসীমের অভিসারক যাকে পরিত্যাগ করল, স্বর্গে সেই নারী ভাগবত করুণাবাহিনী, তারই নিত্য প্রার্থনা ভাগবত করুণাকে আবাহন করে আনল, গঙ্গোদকের মতো মানবের শীর্ষে ছিটিয়ে দিল, মানব ধরল দিব্য কলেবর। একটি কেন্দ্রে স্থিত হয়ে সে করেছে আপনাকে নিস্পৃহ, সে রেখেছে মুহূর্তের প্রেমকে চিরন্তন করে, তার তপস্যা তার প্রিয়তমকে ঘিরে। সেই কল্যাণরূপিণী যদি প্রদর্শক না হয় তবে মানব যে মানব-অভিজ্ঞতার চরমে গিয়ে— মৃত্যুতে উপনীত হয়ে— অমৃতের দ্বারে দাঁড়িয়ে থাকবে, পায়চারি করতে থাকবে, প্রবেশ পাবে না। নারী তাকে ছাড়পত্র এনে দেয়, ভিতরে নিয়ে যায়, ঊর্ধ্ব হতে ঊর্ধ্বতর লোকে ক্রমাগত নিয়ে চলে। সেই নিরুদ্দেশ ঊর্ধ্বযাত্রাই নিরন্তর স্বর্গভোগ। সে ভোগ নারীসমন্বিত।

পরমসঙ্গিনীর প্রশস্তিতে গেটের 'ফাউস্ট' সমাপ্ত হলো। স্থান বৈকুণ্ঠ, কাল চিরকাল। প্রশস্তিকারকরা স্বর্গীয় চারণ।

"All things corruptible
Are but reflection.
Earth's insufficiency
Here finds perfection.
Here the ineffable
Wrought is with love,
The Eternal-Womanly
Draws us above."

( ১৯৩৩-৩৪ )

## সংস্কৃতির সংকট

ভারতবর্ষের মানচিত্র সাঁইত্রিশ বছর আগে যেরকম ছিল এখন সেরকম নয়। এখন দেখা যাচ্ছে পাকিস্তান কার্যত মধ্যপ্রাচ্যের একটি দেশ। আরব, ইরানের সঙ্গেই তার যোগাযোগ বেশি, স্বাধীন ভারতের সঙ্গে কম। যুগের বিচারে সে মধ্যযুগে অবস্থিত ; ইসলামী রাষ্ট্র হওয়াই তার লক্ষ্য। ইসলামের আদিযুগের অনুবর্তনে।

ভারতবর্ষের পাঁচ হাজার বছরের ইতিহাসে মানচিত্রের পরিবর্তন বহুবার ঘটেছে। সঙ্গে সঙ্গে রাজনৈতিক পরিবর্তন। সাংস্কৃতিক পরিবর্তনও তার সঙ্গে তাল রেখেছে। সামাজিক পরিবর্তনও। ধর্মীয় পরিবর্তনও। এমনও দেখা গেছে যে ভারতের উত্তর-পশ্চিম অঞ্চলের ইরান, আফগানিস্তান ও মধ্য এশিয়ার সঙ্গেই নিকটতর সম্বন্ধ, উত্তর ভারতের সঙ্গে দূরতর, উত্তর-পূর্ব ভারতের সঙ্গে একেবারেই না। দক্ষিণ ভারতের তো কথাই নেই। তেমনি, উত্তর-পূর্ব অঞ্চলের তিব্বত, চীন ও বর্মার সঙ্গে নিকটতর সম্বন্ধ, উত্তর ভারতের সঙ্গে দূরতর, উত্তর-পশ্চিম ভারতের সঙ্গে একেবারেই না। দক্ষিণ ভারতের তো কথাই নেই। মহাদেশতুল্য এই বিশাল ভূখণ্ডকে একই সম্রাটের অধীনে আনতে প্রথমে চেষ্টা করেছিলেন মৌর্যরা, তাঁদের পরে গুপ্তরা, আরও পরে মোগলরা, সর্বশেষে ইংরেজরা। কিন্তু কেউ বরাবরের জন্যে নয়। ইংরেজ ছাড়া আর কেউ পুরোপুরিও নয়।

আর্য বলে যাঁদের চিহ্নিত করা হয় তাঁরা একটি ভাষাগোষ্ঠী, জাতিগোষ্ঠী নন। সুবিধার খাতিরে আমরা আর্যভাষাকে সংক্ষেপে বলি আর্য। এঁরা যে একই শতাব্দীতে ভারত ভূখণ্ডে প্রবেশ করেন তাও নয়। এঁদের মধ্যে একতাও ছিল কিনা সন্দেহ। তবে একটা বিষয়ে এঁরা এক ছিলেন। কালা আদমীকে মেরে কেটে বনবাসে পাঠাতে হবে। কিংবা দাস বানাতে হবে। যেমন দক্ষিণ আফ্রিকায় তেমনি এখানেও কালক্রমে মিশ্র বর্ণেরও উদ্ভব হয়। তারাই হয় সংখ্যাগরিষ্ঠ। তাদের ভাষা হয়তো আর্যভাষা বা তদ্ভব বা তৎসম, কিন্তু বহু পরিমাণে দ্রাবিড় মিশাল, কিরাত মিশাল, নিষাদ মিশাল। অপরপক্ষের সঙ্গেও আর্য মিশাল হয়। সঙ্গে সঙ্গে সংস্কৃতিও হয় আর্য অনার্য মিশাল, সমাজও হয় তাই, ধর্মও হয় তাই।

ধর্ম বলতে কেবল বৈদিক ধর্ম নয়, বেদবিরোধী যজ্ঞবিরোধী ব্রাহ্মণবিরোধী বৌদ্ধধর্মও বোঝায়, জৈন ধর্মও বোঝায়। বৈদিক ধর্মের সঙ্গে আবেস্তার ধর্মের যথেষ্ট মিল আছে। ইরানীরাও নিজেদের আর্য বলে দাবি করে। গ্রীকরাও যে ভাষায় কথা বলে সেটাও আর্য ভাষা। আবার এটাও লক্ষণীয় যে বৈদিক না হলেও বৌদ্ধ ধর্মাবলম্বীরাও আর্যভাষী। জৈন ধর্মাবলম্বীরাও তাই। ধর্মগত বিভেদ চর্মগত নয়,

ভাষাগত নয়। সমাজ মোটের উপর একটাই ছিল। সামাজিক আদানপ্রদানে বাধা ছিল না।

আর্যমিশ্র ভারতই পরে হিন্দুস্থান বলে চিহ্নিত হয়। অধিবাসীরা বৈদিক বৌদ্ধ জৈন নির্বিশেষে হিন্দু। বাইরে থেকে যেসব শক হুন গ্রীক আসে, তারা কালক্রমে হিন্দু সমাজের ভিতরেই এক একটা জাত বা কাস্ট বনে যায়, পরে আদান প্রদান সূত্রে ব্রাহ্মণ ক্ষত্রিয় ইত্যাদি বর্ণভুক্ত হয়। গোড়ায় ছিল যবন বা বিদেশী। পরে আর যবন নয়, শকদ্বীপী ব্রাহ্মণ বা রাজপুত। গোড়ায় অনাচারী বলে ম্লেচ্ছ, পরে সদাচারী হলে ম্লেচ্ছ নয়। হিন্দুরাও অবাধে সমুদ্রযাত্রা করত, ধর্মপ্রচার করত, বৌদ্ধমন্দির বা শিবমন্দির বা বিষ্ণুমন্দির স্থাপন করত। সেই সূত্রে ইন্দোনেশিয়ার লোক হিন্দু সংস্কৃতি গ্রহণ করে। বোরো বুদর নির্মিত হয়। তারা কাম্বোডিয়া ও থাইল্যাণ্ডেও যায়। সেই সূত্রে আংকোর বট নির্মিত হয়। অবাধে পর্বত অতিক্রম করে তিব্বতে তথা মধ্য এশিয়ায়ও যায়। প্রধানত বাণিজ্যসূত্রে, সঙ্গে সঙ্গে ধর্মপ্রচার সূত্রে। সেখান থেকে যায় মঙ্গোলিয়ায়, কোরিয়ায়, চীনে ও জাপানে। জাপানে এখনও বৌদ্ধদের প্রভাব।

ইতিহাস আলোচনা করে আমরা পাচ্ছি ভারতের বিভিন্ন অংশের সঙ্গে বিভিন্ন অংশের যত না যোগাযোগ বাইরের সঙ্গে যোগাযোগ তার চেয়ে কম নয়। দুটি স্রোতই চার হাজার বছর ধরে প্রবাহিত হয়েছে। একটি বহির্মুখী, অপরটি অভ্যন্তরমুখী। আমরা সবাই ভারতীয় বা হিন্দু এই বোধটা জন্মাতে অন্তত দু-হাজার বছর লেগেছে। একে সবচেয়ে বেশি সাহায্য করেছে সংস্কৃত ভাষা। দক্ষিণের ভাষাগুলি যদিও উত্তরের ভাষাগোষ্ঠীর সামিল নয়, তবু সংস্কৃতকেই যোগাযোগের ভাষা করেছে। উত্তর ভারতের রাজারা অস্ত্রবলে দক্ষিণের রাজাদের পরাস্ত করতে পারেন নি, কিন্তু ব্রাহ্মণরা শাস্ত্র বলে তাঁদের বশীভূত করেছেন। যেখানে ব্রাহ্মণ পুরোহিতরা ব্যর্থ সেখানে বৌদ্ধ ভিক্ষুরা বা জৈন মুনিরা সফল। বৃহত্তর অর্থে হিন্দু তাঁদের প্রজারাও হয়। রামায়ণ মহাভারত উত্তর দক্ষিণের বন্ধনকে আরও দৃঢ় করে। পরবর্তীকালে দক্ষিণ থেকেই উত্তর বিজয় আরম্ভ হয়। বিজেতারা শঙ্করাচার্য ও রামানুজ।

ভারতীয় সংস্কৃতির সংহতি মোটামুটি সুপ্রতিষ্ঠিত হয়েছে এমন সময় দুটি গুরুতর পরিবর্তন ঘটে। বাইরে থেকে তুর্ক বা আফগান এসে উত্তর-পশ্চিম অঞ্চল অধিকার করে, কিন্তু শক হুনদের মতো হিন্দু বনে যায় না। তাদের ধর্ম ইসলাম, নামকরণ আরবী, সংস্কৃতি পারসিক, নিবিড় সম্পর্ক মধ্য এশিয়ার সঙ্গে। মোগলরা যখন আসে তখনও তাদের ঘনিষ্ঠ সম্পর্ক মঙ্গোলিয়ার সঙ্গে। তাদের প্রথম তিন সম্রাটের ইতিহাস মঙ্গোলিয়ার ইতিহাসের সামিল। এটা আমি শুনেছি এক রুশ পণ্ডিতের মুখে। তুর্ক ও মোগলের বংশধরদের মিলিত নাম হয় মুসলমান। ধর্মান্তরিত হিন্দুরাও সেই নামে পরিচয় দেয়। মুসলমান বলে যে সমাজ সৃষ্টি হয় সে সমাজ ভারতবর্ষের ইতিহাসে নিজের অতীতকে খুঁজে পায় না, পায় ইসলামের ইতিহাসে। যার শুরু খ্রীস্টোত্তর ষষ্ঠ শতাব্দীতে। ইরানের ইতিহাস তার চেয়ে অনেক বেশি প্রাচীন। ভারতের ইতিহাসও তেমনি। ইরানীরা এক ধার থেকে মুসলমান হয়ে গিয়ে সংঘর্ষ

এড়ায়। ব্যতিক্রম জরথুস্ত্র পন্থীরা। তারা পালিয়ে আসে ভারতে। কিন্তু হিন্দু হয় না। ভারতের লোক যদি একধার থেকে মুসলমান হত তাহলে এদেশেও সংঘর্ষ হত না। কিন্তু সাতশো বছর পরেও দেখা গেল অধিকাংশ লোক ইসলাম গ্রহণ করেনি, মধ্যপ্রাচ্যের ভাষা বা সংস্কৃতির আমলে আসেনি। কিন্তু প্রশাসনিক ব্যাপারে ফার্সীকে মেনে নিয়েছে ও সেইসূত্রে কতক পরিমাণে পারসিক ভাবাপন্ন হয়েছে। অভিজাতকুল তুর্ক মোগল এলাকার বাইরেও পারসিক সভ্যতার দ্বারা প্রভাবিত। হিন্দু ও শিখ রাজাদের পোশাক আসাক রাজভাষা ইত্যাদি বাদশাহ্ ও সুলতানদের মতো। সে পোশাক তো স্বাধীনতার পরেও বিশিষ্ট ভারতীয়দের অঙ্গে। দৃষ্টান্ত জওহরলাল নেহরু। যে ভাষায় তিনি কথা বলতেন সে ভাষাও উর্দূ। মোগলাই খানা তো আমাদের ঘরে ঘরে। ভাষার মধ্যেও আরবী ফার্সীর অংশ বড় কম নয়। বিশেষত জমিজমা সংক্রান্ত ভাষার। মামলা মোকদ্দমা তো আইন আদালত ছাড়া হয় না। উকিল মোক্তার বিনা।

দ্বিতীয় পরিবর্তনটি ভারতবর্ষ থেকে বৌদ্ধ ধর্মের বিদায়। কিন্তু অন্যান্য দেশ থেকে নয়। এক হাজার বছর আগে থেকেই সে ধর্ম এশিয়ার অন্যান্য দেশে বিস্তার লাভ করে শিকড় গজিয়েছে। পরবর্তী হাজার বছরে সে দৃঢ়মূল হয়েছে। এখনও সে জীবন্ত। ভারতবর্ষের চেয়ে অনেক বৃহৎ তার অধিকৃত ভূভাগ। বুদ্ধের যে কী মহিমা তা আমি জাপানে প্রত্যক্ষ করে এসেছি। বৌদ্ধধর্ম আদৌ একটি পতনোন্মুখ ধর্ম নয়। তার পতন যদি তার জন্মভূমিতে ঘটে থাকে তবে সেটা বুদ্ধের বা ধর্মের দোষে নয়, সঙ্ঘের দোষে। জাপানের ইতিহাসে দেখা যায় বৌদ্ধদের সঙ্ঘ রাজনীতির সঙ্গে জড়িয়ে পড়ে রাজশক্তির শরিক হয়েছে। শিন্তোরা এটা সহ্য করবে কেন? ক্ষমতা যখন মেইজি সম্রাটের নিজ হস্তে আসে তিনি বৌদ্ধদের হটিয়ে শিন্তোদের রাজ অনুগ্রহ বিতরণ করেন। শিন্তো ধর্মই হয় রাজধর্ম। দ্বিতীয় মহাযুদ্ধে জাপানের পরাজয়ের পর শিন্তোদেরও হটানো হয়. কিন্তু বৌদ্ধদের তাদের জায়গায় বসান হয় না। জাপান এখন ধর্মনিরপেক্ষ। খ্রীস্টানদেরও সেখানে যথেষ্ট প্রভাব। একটি বৌদ্ধ পরিবারে আমি নৈশ ভোজনের নিমন্ত্রণ পাই। কিন্তু পরিবার বলতে যদি গৃহিণী বোঝায় তবে তা খ্রীস্টানই বা নয় কেন? ভদ্রমহিলা জাপানী ভিন্ন অন্য কোনও ভাষা জানেন না। খ্রীস্ট ধর্মের সঙ্গে ইংরেজী ভাষার কোনও সম্পর্ক নেই। বাইবেল দেখতে চাইলে জাপানী বাইবেল নিয়ে আসেন। তাঁর পিতাও ছিলেন খ্রীস্টান। বোধহয় সেনাপতি বা সেইরকম কিছু। জাপান একদা ক্যাথলিক মিশনারিদের বহিষ্কার করেছিল, অত্যাচারও করেছিল দীক্ষিত খ্রীস্টানদের উপরে। তাঁরা নাকি তাঁদের সম্প্রদায়ের লোকদের রাজদ্রোহী হতে ও রাজ্য অধিকার করতে শেখাতেন। যেমন ফিলিপিনসে। ঊনবিংশ শতাব্দীতে রাজ্যের চেয়ে বাণিজ্যই হয় প্রধান অভীষ্ট। বাণিজ্যিক প্রয়োজনে বিদেশীরা জাপানের ধর্মে হস্তক্ষেপ করেন না। যুদ্ধ যখন বাধে তখন সেটা ধর্মযুদ্ধ নয়।

ভারতেও বৌদ্ধ সন্ন্যাসীরা রাজনীতিতে জড়িয়ে পড়েছিলেন। অশোকের আমল

থেকেই তাঁদের রাজানুগ্রহ লাভ। কনিষ্কও বৌদ্ধ ছিলেন, বৌদ্ধ সন্ন্যাসীদের পৃষ্ঠপোষক ছিলেন। বৌদ্ধধর্মের সম্প্রসারণের জন্যে অশোকের পর কনিষ্কই সর্বাপেক্ষা সক্রিয় ছিলেন। হর্ষবর্ধনও ছিলেন বৌদ্ধ, ধর্মপালও ছিলেন বৌদ্ধ। কিন্তু পালবংশের পতনের পর রাজশক্তির সঙ্গে বৌদ্ধ সংঘের বিচ্ছেদ ঘটে। রাজশক্তি চলে যায় বহুস্থলে বৈদিক হিন্দুদের হাতে, বহুস্থলে মুসলিম তুর্কদের হাতে। বৌদ্ধ রাজ্য বলতে যদি কিছু অবশিষ্ট থাকে তবে তা সিকিমে, ভুটানে, পার্বত্য চট্টগ্রামে। সম্প্রদায়ও ক্ষুদ্র হতে ক্ষুদ্রতর হয়। উল্লেখ করা আবশ্যক যে বৌদ্ধধর্মের আদি রূপও ক্রমে ক্রমে বদলে যায়। তথাকথিত হীনযানের পর মহাযানের উদ্ভব। তারপরে বজ্রযান প্রভৃতি আরও কয়েকটি যানের। এদের পরস্পরের সঙ্গে পরস্পরের অন্তহীন দলাদলি। প্রত্যেকেরই নিজস্ব এক সংঘ। সংঘের সকলেই সন্ন্যাসী। অধিক সন্ন্যাসীতে গাজন নষ্ট। হাজার হাজার সন্ন্যাসীকে যারা খোরাক যোগাবে তারা হয় গরীব গৃহস্থ, নয় বড়লোক বণিক বা ভূম্যধিকারী, নয় রাষ্ট্র। এঁদের সাধ্য অপরিমিত নয়। কিন্তু ক্রমশ দেখা গেল মঠবাড়ি নির্মাণ করে তার সম্পত্তি থেকে আয়ের উপর নির্ভরশীলতা। শৈব, বৈষ্ণব, শাক্তদের মধ্যেও একই প্রবণতা। একবার মঠবাড়িতে ঢুকতে পারলে সারা জীবনের অন্নসংস্থান। সেখানে থাকে না কেবল নারীসঙ্গ। সেটাও নানাসূত্রে পাওয়া যায়। বৈষ্ণবী, ভৈরবী, বৌদ্ধ ভিক্ষুণীর সংখ্যাও তো কম নয়।

সম্পত্তির লোভে মানুষ কী না করে। মঠবাড়ি গ্রাস করলে যদি অঢেল সম্পত্তি আত্মসাৎ করা যায় যারা বৌদ্ধ নয় তারা এ কর্ম করবে না কেন? এর জন্য ইসলামের আগমন পর্যন্ত অপেক্ষা করতে যাবে কেন? বেদ, ব্রাহ্মণ, রাজা ছাড়া আর কিছু নাই ভবে পূজা করিবার অজাতশত্রুর এই ঘোষণা বৌদ্ধদের উচ্ছেদ করবারও ঘোষণা। তখনকারদিনে বাংলাদেশ ছিল আর্যাবর্তের বাইরে। দক্ষিণও ছিল তাই। বৌদ্ধরা এইসব বেদবর্জিত ভূখণ্ডে আশ্রয় নেয়। আর পাঞ্জাব ও সিন্ধু প্রদেশে। সেসব অঞ্চল থেকে আর্যভাষীরা অপসারণ করেছিলেন। বৌদ্ধ প্রভাবিত বাংলাদেশ মুসলিম প্রভাবিত হতে হতে পূর্ব পাকিস্তানে পরিণত হয়। বৌদ্ধ প্রভাবিত উত্তর-পশ্চিম প্রান্ত মুসলিম প্রভাবিত হতে হতে পশ্চিম পাকিস্তানে বিবর্তিত হয়। তবে দক্ষিণটা মুসলিম বিজেতারা পুরোপুরি জয় করতে পারেন না, তাই বৌদ্ধ প্রভাবের শূন্যতা পূরণ করে যাকে এককথায় বলা হয় নব ব্রাহ্মণ্যধর্ম। এ ধর্মে বৈদিক আর্যদের যাগযজ্ঞ অশ্বমেধ গোমেধ ছিল না। গোমাতা এদের প্রত্যক্ষ দেবতা। বিষ্ণু, শিব, চামুণ্ডা প্রভৃতির সাকার পূজার প্রচলন হয়। ইন্দ্র, অগ্নি, সবিতা প্রভৃতির নিরাকার উপাসনার। নেতৃত্ব করেন ব্রাহ্মণ পুরোহিত ও সংসারত্যাগী সন্ন্যাসীরা। তাঁদের প্রায় সকলেই ব্রাহ্মণ পিতামাতার সন্তান। স্ববর্ণপোষণ তাঁদের পবিত্র কর্তব্য। তাঁদের গদীতে যাঁরা মোহন্ত হন তাঁরাও জাত ব্রাহ্মণ। আজ পর্যন্ত।

ইসলামের আগমনের পর এই নব ব্রাহ্মণ্যধর্মের অজাতশত্রুদেরও শত্রু জোটে। এঁদের মন্দিরগুলিরও বিপুল সম্পত্তি ছিল। দেবমূর্তির বাইরে ও ভিতরে বহুমূল্য মণিমুক্তা। গজনীর মাহমুদ প্রভৃতির দিগ্বিজয়ের লক্ষ্য ছিল মন্দিরের, মঠবাড়ির,

দেবমূর্তির সম্পত্তিগ্রাস, সম্পদগ্রাস। তবে তুর্ক ও মোগলরা যখন এই দেশেই থেকে যান তখন সম্পত্তি বা সম্পদ নিয়ে ফিরে যাবেন কোথায় ও কেন? ইসলাম এমন এক ধর্ম যাতে রাজাও নেই, পুরোহিতও নেই, সুতরাং রাজতন্ত্রও স্বীকৃত নয়, পুরোহিত-তন্ত্রও স্বীকৃত নয়। এসব পরবর্তীকালের বিচ্যুতি। এমন কোনও বাধ্যবাধকতা নেই যে রাজপুত্রই রাজা হবেন, আর তাঁরও হওয়া চাই প্রথম জীবিত কুমার। একই কথা পুরোহিতকুলের বেলাও। ইসলামের ইতিহাসে রাজার উত্তরাধিকারী নিয়ে, ইমামের উত্তরাধিকারী নিয়ে বিবাদ বিসম্বাদের নিষ্পত্তি হয় গায়ের জোরে। আওরঙ্গজেবের গায়ের জোর ছিল, দারা শিকোর ছিল না। থাকলে তিনিও গায়ের জোরেই বাদশাহ হতেন, Primogeniture নিয়ম মতে নয়। তাঁর পিতাও গায়ের জোরে সিংহাসন পেয়েছিলেন। প্রেমিক হিসাবে শাহজাহান অদ্বিতীয় কিন্তু তাঁর জ্যেষ্ঠভ্রাতা খসরুর নিধনও তাঁরই আদেশে হয়।

মুসলিম সুলতান ও বাদশাহরা পরস্পরকে বিশ্বাস করতে না পেরে হিন্দুদের সঙ্গে সমঝোতায় আসেন। লুটপাটের চেয়ে খাজনা আদায়ই শ্রেয়। সেটা হিন্দুরাই ভাল পারে। শান্তিতে রাজত্ব করতে হলে যুদ্ধবিগ্রহও রোজ রোজ করা যায় না। মুসলিম শাসকদের অনেকেই হিন্দু প্রজাদের কাছে জনপ্রিয় ছিলেন। কার্যকুশল হিন্দুদের জায়গা জমি লাখেরাজ দিতেন। সংস্কৃতির দিক থেকেও সমঝোতা হয়। হিন্দুস্থানী সংগীত, উর্দু মুশায়েরা হিন্দু মুসলিম নির্বিশেষে সকলেই ভালবাসে। উর্দু ভাষা হয় বহু হিন্দু পরিবারের মাতৃভাষা। উর্দু সাহিত্য হিন্দুদের দানে ভরপুর। সমঝোতা হয় ধর্মের সঙ্গে ধর্মেরও। নানক, কবীর, চৈতন্য প্রভৃতির শিষ্যদের মধ্যে উভয় সম্প্রদায়ের লোক ছিলেন। সুফী মতবাদ হিন্দুদেরও আকর্ষণ করে। পীরদের মুরিদ হন হিন্দুরাও। কিন্তু স্বধর্ম ত্যাগ করেন না। করতে হয় না। সহঅবস্থানই হয়ে দাঁড়ায় সর্বস্বীকৃত নীতি। হিন্দু, মুসলিম, শিখ রাজারা এটা মেনে নেন।

ব্রিটিশ আমলের গোড়ার দিকটাও ছিল ইউরোপীয় ইতিহাসের অঙ্গ। সমসাময়িক ইউরোপীয় ইতিহাসের সঙ্গে মিলিয়ে না নিলে এর তাৎপর্য উপলব্ধি করতে পারা শক্ত। ইংরেজদের সঙ্গে সঙ্গেই এসে হাজির হয় আধুনিক যুগ। ভারতবর্ষ নতুন করে পরাধীন হয়, সেটা সত্য। কিন্তু এটাও সত্য যে ভারতবর্ষ একই কালে মধ্যযুগের অধীনতা থেকে মুক্ত হয়। দেশের আলোকপ্রাপ্ত অংশ এই মুক্তির স্বাদ পেয়ে নবলব্ধ জ্ঞানের আলোয় সবকিছুকে পরীক্ষা করে। প্রতিষ্ঠিত ধর্ম ও সমাজ ও সংস্কৃতি কী পরিমাণে সনাতন, কী পরিমাণে পুরাতন, কী পরিমাণে সংস্কারযোগ্য, কী পরিমাণে বর্জনযোগ্য, কী পরিমাণে রক্ষণযোগ্য। ইংরেজরা চিন্তার স্বাধীনতায়, প্রকাশের স্বাধীনতায় অভ্যস্ত। তারা রাজদ্রোহের গন্ধ না পেলে বাধা দেয় না। বাধা যেটা আসে সেটা স্বদেশেরই অন্ধকার অংশ থেকে। শুক্ল পক্ষের দ্বিতীয়ার চাঁদ ক্রমে তৃতীয়ার চাঁদ হয় তৃতীয়ার চাঁদ ক্রমে চতুর্থীর চাঁদ হয়, এমন সময় ওঠে আর্তরব। গেল, গেল, হিন্দু ধর্ম গেল, হিন্দু সমাজ গেল, হিন্দু সংস্কৃতি গেল, ইসলাম ধর্ম গেল, মুসলিম সমাজ গেল, মুসলিম সংস্কৃতি গেল। আমাদের সবকিছুই তো সনাতন, অপরিবর্তনীয়,

অবর্জনীয়, অসংস্কারযোগ্য। এটাই হল সিপাহী বিদ্রোহের পটভূমি। সিপাহী বিদ্রোহ দমন করা হয়। কিন্তু তার থেকে আসে স্বদেশী মনোভাব, দেশ আর ধর্ম একাকার হয়ে যায়, ধর্ম আর সংস্কৃতি আগেও একাকার ছিল, এখন হয় আরও বেশি একাকার। তবে মুসলমানদের বেলা দেশ বলতে বোঝায় ভারতবর্ষ নয়, ইসলামী দুনিয়া, যার একাংশ ভারত। অতখানি প্যান-ইসলামিজম মোগল আমলেও ছিল না। বৌদ্ধরা যখন ছিল তখন অতখানি হিন্দুয়ানীও কি ছিল ? এটাও একপ্রকার প্যান-হিন্দুইজম, যার বক্তব্য 'বেদ, ব্রাহ্মণ, রাজা ছাড়া আর কিছু নাহি ভবে পূজা করিবার।' বলা বাহুল্য, তিনি হবেন হিন্দু রাজা। যেমন রঘুপতি রাঘব রাজা রাম। তার জন্যে যদি ত্রেতাযুগে প্রত্যাবর্তন করতে হয় সেই শ্রেয়। রিভাইভালিজম হিন্দুদের ব্রিটিশ শাসন থেকে মুক্তির প্রেরণা যোগায়। তা বলে সে মোগল শাসনে ফিরে যেতে চায় না। মুসলিম রিভাইভালিস্টরা কিন্তু মোগল শাসনেই ফিরে যেতে উদ্‌গ্রীব। সেখান থেকে উজিয়ে চার খলিফার শাসনে। চার খলিফার শাসনই ছিল চিরন্তন আদর্শ। তার থেকে বিচ্যুতি ঘটেছে বলেই না বিশ্ব মুসলিমদের নিঃস্ব দশা।

ইউরোপের ইতিহাসের আওতা থেকে বেরিয়ে আসা মানে এশিয়ার ইতিহাসের সামিল হওয়া। আমরা জাপানের দিকে তাকাই। ওকাকুরা আসেন প্রাচ্য সংস্কৃতির আদর্শ স্মরণ করিয়ে দিতে। কুমারস্বামী আসেন প্রাচীন ভারতের শিল্পসৌকর্য পুনরুদ্ধার করতে। আমাদের চিন্তানায়কদের মনে দারুণ দোটানা, এক হাত ধরে টানে প্রাচীন ভারত, আরেক হাত ধরে আধুনিক ইউরোপ। প্রাচীন ভারতের সঙ্গে আধুনিক ইউরোপকে মেলান যায় কী করে ? মেলাতে না পারলে কি প্রাচীনের মায়া কাটাতে হবে ? না আধুনিকের মোহ ? ইতিমধ্যেই পাশ্চাত্ত্য রেনেসাঁসের মতো একপ্রকার প্রাচ্য রেনেসাঁস ঘটেছিল মধ্যবিত্ত শ্রেণীর বাঙালীদের মনোজীবনে। সেটা পুরোপুরি ইটালী বা ফ্রান্স বা ব্রিটেনের মতো নয়। কিন্তু ভারতের সাংস্কৃতিক ইতিহাসে অভূত-পূর্ব। প্রকাশ্য স্বদেশিয়ানা ও প্রচ্ছন্ন হিন্দুয়ানার দাপটে তা গতিবেগ হারায়। আমাদের সাধনা যেন ইউনিভার্সাল হওয়ার নয়, ওরিয়েন্টাল হওয়ার।

পাশ্চাত্ত্য রেনেসাঁসের মূল কথাটা কী ? মানুষও ইচ্ছা করলে ও সাধনা করলে সর্বজ্ঞ ও সর্বশক্তিমান হতে পারে। বিশ্বামিত্রের মতো নতুন জগৎ সৃষ্টি করতে পারে। সর্বগুণের সম্ভাব্যতা তার ভিতরেই নিহিত রয়েছে। সে স্বর্গে যেতে চাইবেই বা কেন ? স্বর্গ তো সে এই মর্ত্যভূমিতেই গড়ে তুলতে পারে। এর জন্যে একজন স্বর্গনিবাসী ঈশ্বরেরই বা কী দরকার ? খ্রীস্টধর্ম এসে গ্রীক, রোমান, টিউটনিক দেবদেবীদের বিদায় দিয়েছে। তাতে মানুষের কী ক্ষতি হয়েছে ? তেমনি, ঈশ্বরকেও বিদায় দিলে ক্ষতি কী ? ঈশ্বরকে বাদ দিয়েও এ জগতের সর্বরহস্য ভেদ করা যায়। যা দিয়ে তা করা যায় তার নাম বিজ্ঞান। বিজ্ঞানের জয়যাত্রার সঙ্গে তাল রেখে দর্শনও চলবে। সাহিত্যও চলবে। স্থাপত্যও চলবে। কারিগরি শিল্পও চলবে।

মুশকিল হচ্ছে, বিজ্ঞানের কল্যাণে আর একটা গথিক ক্যাথিড্রালও হয় না, আর একটা তাজমহলও হয় না, আর এক একটা কোণার্কের মন্দিরও হয় না। হয়

না অজন্তার গুহাচিত্র, মাইলো দ্বীপের ভীনাস, তানসেনের ধ্রুপদ সংগীত। হয় না ভরতনাট্যম, রুশ দেশের ব্যালে, প্রাচীন গ্রীসের নাটক। পাশ্চাত্ত্য রেনেসাঁসের মানবিকবাদ যদি কেবলমাত্র বিজ্ঞাননির্ভর হত তবে তা একপেশে হত। বিজ্ঞানের মতো আরও একটা পাশ হচ্ছে আর্ট। তার নিয়মকানুন অন্যরকম। আর্ট নিয়ে যাঁরা থাকেন তাঁদের চাই অন্তরের প্রেরণা। সেটা আসতে পারে ভগবৎ প্রেম থেকে, মানব প্রেম থেকে, নারীর প্রেম থেকে, দেশের প্রেম থেকে। প্রেমের সঙ্গে রয়েছে সৌন্দর্য-সৃষ্টি। অসুন্দরের মধ্যেও তাঁরা সুন্দরকে দেখেন। ধার্মিক না হলেও তাঁদের চলে। কিন্তু রসিক না হলে চলে না। তাঁরা রসে অনুমগ্ন থাকেন।

রেনেসাঁস একপেশে নয়। কারণ মানুষ একপেশে নয়। বিজ্ঞান চর্চা থেকে যেমন শিল্পবিপ্লব আসে তেমনি দর্শন চর্চা ও নীতি চর্চা থেকে ফরাসী বিপ্লব। আধুনিক মানুষ পারলৌকিক মুক্তির কথা ছেড়ে ইহলৌকিক মুক্তির কথা ভাবে। রাজতন্ত্রের অধীনতা থেকে মুক্তি, পুরোহিততন্ত্রের অধীনতা থেকে মুক্তি, সাম্রাজ্যবাদীর অধীনতা থেকে মুক্তি, ক্রীতদাসের মালিকদের অধীনতা থেকে মুক্তি, কলামাত্রের কৃত্রিম বিধি-নিষেধ থেকে মুক্তি। এককথায় সার্বিক মুক্তি। লিবার্টি। যাদের লিবার্টি যথেষ্ট নয়, তারা চায় ইকুয়ালিটি। সাম্য। শ্রেণী সাম্য, জাতি সাম্য, বর্ণ সাম্য, নরনারী সাম্য, দেশ বিদেশ সাম্য। এও যথেষ্ট নয়। চাই মৈত্রী। ফ্র্যাটার্নিটি। দুই শতাব্দী ধরে এই ট্রিনিটির আরাধনা চলেছে। কোথাও যুদ্ধ, কোথাও বিদ্রোহ, কোথাও বিপ্লব ঘটেছে। সাধারণত সহিংস, কিন্তু কোনও কোনও দেশে অহিংস। ভারতবর্ষও তেমনি এক দেশ। কিন্তু একমাত্র নয়। প্যাসিভ রেজিস্টান্সের দৃষ্টান্ত টলস্টয় তাঁর স্বদেশের জনগণের মধ্যে পেয়েছেন, বিশেষ করে দুখোবরদের মধ্যে। সেটা ইংল্যাণ্ডের কোয়েকারদেরও ঐতিহ্য। সেদেশের মহিলারা সেই উপায়ে ভোট দেবার অধিকার আদায় করেন। সাম্যবাদ চিন্তা থেকে এসেছে মার্কসবাদ, নৈরাজ্যবাদ, হরেক প্রকার সমাজতন্ত্রবাদ। মৈত্রী চিন্তা থেকে এসেছে শান্তিবাদ, লীগ অব নেশনস্, ইউনাইটেড নেশনস্। বিশ্বব্যাপী নিরস্ত্রীকরণের কল্পনা। পারমাণবিক মারণাস্ত্র নির্মাণ বন্ধ করার জল্পনা। অভূতপূর্ব নারী জাগরণ ঘটেছে। আর অভূতপূর্ব শূদ্র জাগরণ। শ্রমিক জাগরণ। প্রোলিটারিয়ান জাগরণ। গণজাগরণ। যেখানে বাধা পেয়েছে সেখানে আতিশয্যও ঘটিয়েছে। হেরেও গেছে। মোটের উপর যা হয়েছে তার নাম এককথায় প্রগতি।

রেনেসাঁসের পূর্বে সংস্কৃতির প্রেরণার উৎস ছিল ধর্ম। পরে তার উৎস হয় মানবিকবাদ। ফরাসী বিপ্লবের পরে মানবিকবাদের বিচিত্র শাখা প্রশাখা দেখা দেয়। রোমান্টিসিজম, আইডিয়ালিজম, ন্যাচারালিজম, রিয়ালিজম, ইমপ্রেসনিজম, এক্সপ্রেসনিজম, সুররিয়ালিজম ইত্যাদি। পুরাতন ক্লাসিসিজমও নতুন রূপ নিয়ে ফিরে আসে। সমস্তই মানুষকে আর প্রকৃতিকে নিয়ে। ঈশ্বরকে বা পরলোককে নিয়ে নয়। বিবর্তনতত্ত্বের উপর দাঁড়িয়ে মানুষ কল্পনা করে সে ক্রমাগত উন্নতি করতে করতে একদিন অতিমানব হবে। মহামানব তো অতীতেও জন্মেছেন। ভবিষ্যতে

জন্মাবে অতিমানব। জাতিকে জাতি। নেশনকে নেশন। সেই অতিমানবের অসাধ্য কিছু থাকবে না। গ্রীক রোমান হিন্দু দেবদেবীর মতো। কল্পনার সঙ্গে বাস্তবের কিন্তু গুরুতর গরমিল। জনসংখ্যা কয়েক বছর অন্তর অন্তর ডবল হয়ে যাচ্ছে। পার্টিশনের সময় অখণ্ড ভারতের জনসংখ্যা ছিল চল্লিশ কোটি। এখন খণ্ডিত ভারতেরই জনসংখ্যা আশি কোটির কাছাকাছি। পাকিস্তানের জনসংখ্যা — পার্টিশনের সময় ছিল প্রায় দশ কোটি। এখন তার পূর্বাংশের অর্থাৎ বাংলাদেশের জনসংখ্যাই প্রায় দশ কোটি। পৃথিবীর সর্বত্র এই জনস্ফীতি লক্ষিত হচ্ছে। তবে শিল্পসমৃদ্ধ দেশে এই হারে নয়। কিন্তু প্রায় সর্বত্র বনজঙ্গল কেটে বসত হচ্ছে, বনজঙ্গল ধ্বংস হলে বন্যপ্রাণীও ধ্বংস হবে। মৃত্তিকার উর্বরতা কমে যাবে। বন্যার আশঙ্কা বাড়বে। বৃষ্টির অভাব হবে। কলকারখানার ময়লায় পরিবেশ দূষণ তো শুরু হয়েছেই। নাগরিককরণের আতিশয্য থেকে জলাভাব ইত্যাদি অভাব।

তাছাড়া এটাও পরিষ্কার যে কয়লা, পেট্রল ইত্যাদি খনিজ ক্রমেই নিঃশেষ হয়ে আসছে। সৌরশক্তি যদি সহায় না হয় তবে শক্তির অভাব হবে। পারমাণবিক শক্তির সদব্যবহার না করলে পৃথিবী থেকে প্রাণীমাত্রের বিলোপ অবশ্যম্ভাবী। ভবিষ্যতের স্বপ্ন দেখা বৃথা। মানুষ ভগবানের ক্ষমতা হাতে নিয়ে ভগবান হবে না, হবে ডাইনোসরের মতো নির্বংশ। যদি না মহাশূন্য পাড়ি দিয়ে গ্রহান্তরে পালায়। সেটাই একমাত্র পথ।

প্রথম মহাযুদ্ধের পূর্বে মানুষের মনে যে নিশ্চিতি ছিল যুদ্ধের পর তা সংশয়ে ছেয়ে যায়। কিন্তু রুশ বিপ্লবও বহু মানুষের মনে নতুন সভ্যতার ও সংস্কৃতির বিশ্বাস জাগায়। বিশ্বাসে বলবান হয়ে তাঁরা ফ্যাসিস্টদের সঙ্গে সংগ্রামে নামেন। কিন্তু যে অস্ত্র দিয়ে জয়ী হন তা পারমাণবিক অস্ত্র। তেমন জয় নিয়ে কোনদিন মহাকাব্য বা এপিক উপন্যাস লেখা হবে না। অশুভ উপায় অবলম্বন করে শুভ উদ্দেশ্য সিদ্ধ হয় না। প্রথম মহাযুদ্ধ নিয়েও কি এখনও তেমন কোনও মহান সৃষ্টি হল ? না, রুশ বিপ্লব নিয়েও না। হয়েছিল যেমন নেপোলিয়নীয় যুদ্ধ নিয়ে। ফরাসী বিপ্লব নিয়ে। ঊনবিংশ শতাব্দীর শিল্প সাহিত্য, সংগীতের তুলনায় বিংশ শতাব্দী নিষ্প্রভ। রবীন্দ্রনাথ, বার্নার্ড শ, প্রুস্ত, জয়েস, রিলকেও ঊনবিংশ শতাব্দীর সন্তান। দ্বিতীয় মহাযুদ্ধের পর তেমন কোনও বনস্পতির দর্শন পাওয়া যাচ্ছে না। মহাত্মা গান্ধী ও আলবার্ট শোয়াইসারের সঙ্গে সঙ্গে নীতির ধ্রুবতারাদেরও অন্তর্ধান হয়েছে। সংস্কৃতির সহিত নীতিরও গভীর সম্বন্ধ। নতুন মহাভারত লেখা হলে গান্ধীজীকে কেন্দ্র করেই লেখা হবে। নীতির দিক থেকে আমরা এতদূর নেমে গেছি যে অ্যাটেনবরার ফিল্মেরও তাৎপর্য বুঝি নে। যাঁরা পারমাণবিক বিনষ্টির সম্মুখীন তাঁরা কিন্তু বোঝেন। একমাত্র প্রেমই জয় করতে পারে প্রলয়কে। যদি হিংসা প্রতিহিংসার ঊর্ধ্বে ওঠে।